# দীনবন্ধু রচনাবলী

[একখণ্ডে সমগ্র রচনা]

সম্পাদনা

ডক্টর অজিতকুমার ঘোষ এম-এ, ডি-ফিল, ডি-লিট্
বাংলা ভাষা ও সাহিত্যের প্রধান এবং কলাবিভাগের
সর্বাধ্যক্ষ : রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়

আবদুল আজীজ আল্-আমান এম-এ




হ র ফ প্র কা শ নী

এ-১২৬ কলেজ স্ট্রীট মার্কেট। কলকাতা-১২

প্রথম প্রকাশ
১৩৬৩

প্রকাশক
আবদুল আজীজ আল্-আমান এম-এ
হরফ প্রকাশনী
এ-১২৬ কলেজ স্ট্রীট মার্কেট কলকাতা-১২

মুদ্রক
শ্রীভূমি মুদ্রণিকা
৭৭ লেনিন সরণী কলকাতা-১৩

প্রচ্ছদ ও ত্রিবর্ণ চিত্র
কাজী আমিনুর রহমান

পরিবেশক
বই ঘর
এ-১২৭ কলেজ স্ট্রীট মার্কেট কলকাতা-১২

# প্রকাশকের নিবেদন

দীনবন্ধু রচনাবলী প্রকাশিত হ'ল।

স্বীকার করতে দ্বিধা নেই—কাগজের সমতা রক্ষা করা যায়নি। সম্ভবতঃ আর কোন রচনাবলীতে তা করা যাবে না—ইচ্ছা থাকলেও না। ধীরে ধীরে চারদিক থেকে যে ভয়াবহ পরিবেশ ও পরিস্থিতির সৃষ্টি হচ্ছে তাতে শঙ্কিত না হয়ে উপায় নেই। সমগ্র প্রকাশন জগৎই যেন ক্রমে ক্রমে রাহুগ্রস্ত হয়ে পড়ছে। আমরা এবং আমাদের সদিচ্ছা ধীরে ধীরে সেই অন্ধকারে নীরবে ঢাকা পড়ে যাচ্ছে।

কাগজের সমতা রক্ষা করা যায়নি ঠিকই কিন্তু কোন নিকৃষ্ট মানের কাগজ আমরা ব্যবহার করি নি। জানি না এভাবে আর কতদিন চলতে পারব। মুদ্রণ পারিপাট্য এবং অংগসজ্জা যতদূর সম্ভব শোভন করার চেষ্টা করেছি। দীনবন্ধু মিত্রের একটি ত্রিবর্ণ চিত্রও সংযোজিত করা হ'ল।

গ্রন্থের প্রথমে একটি মূল্যবান ভূমিকা সংযোজিত হয়েছে। লিখেছেন বর্তমানে বাংলা সাহিত্যের শ্রেষ্ঠ নাট্যসমালোচক ডক্টর অজিতকুমার ঘোষ। সম্পাদনার ব্যাপারে তাঁর মূল্যবান উপদেশ এবং সহযোগিতা কোনদিন বিস্মৃত হবার নয়।

পরিশিষ্টে জীবনপঞ্জী, গ্রন্থপঞ্জী ও গ্রন্থপরিচয় দেওয়া হ'ল। এতে উৎসাহী পাঠক এবং গবেষকবৃন্দের বিশেষ সুবিধা হবে।

আমাদের অন্যান্য রচনাবলীর যাঁরা প্রুফ দেখেন—দীনবন্ধু রচনাবলীর প্রুফও দেখেছেন তাঁরা। শ্রীশম্ভুনাথ চট্টোপাধ্যায় এবং সৈয়দ বেসারত আলীকে ধন্যবাদ। প্রচ্ছদ ও ত্রিবর্ণ চিত্রের জন্য কাজী আমিনুর রহমান ধন্যবাদার্হ।

সোলেমানপুর, রাজীবপুর
২৪ পরগণা

# সম্পাদকীয়

বাংলা নাট্যসাহিত্যে দীনবন্ধু কয়েকটি দিক দিয়ে পথিকৃৎ, যথা, ১। সামাজিক নাটক তাঁর আগে রচিত হলেও তিনিই পাশ্চাত্য নাট্যরীতি অনুসরণ করে পূর্ণাঙ্গ সামাজিক নাটকের ধারা প্রবর্তন করেন। ২। উচ্চাঙ্গ কমেডি রচনার আদর্শ তিনিই প্রথম তুলে ধরেন ৩। বাস্তবধর্মী অথচ শিল্পরসাশ্রিত নাটক তিনিই প্রথম রচনা করেন ৪। তিনিই বাংলা নাট্যসাহিত্যে সর্বপ্রথম রাজনৈতিক বিদ্রোহের রক্তরাঙা আগুনের স্পর্শ আনেন ৫। বাংলা সাধারণ নাট্যশালার সূচনা হয় তাঁরই নাটক নিয়ে। নাট্যকার হিসাবে তিনি কয়েকটি বিষয়ে বাংলা নাট্যসাহিত্যে শ্রেষ্ঠত্বের আসন দাবী করতে পারেন, যথা—১। হাস্যরস সৃষ্টিতে তাঁর সমকক্ষ নাট্যকার আবির্ভূত হননি ২। তাঁর নিমচাঁদ বাংলা নাট্য-সাহিত্যের শ্রেষ্ঠ হাস্যরসাত্মক চরিত্র ৩। প্রহসনের সংলাপ রচনাতে তিনি অদ্বিতীয় ৪। নীলদর্পণ বাংলা সাহিত্যের সর্বাপেক্ষা আলোড়ন সৃষ্টিকারী নাটক ৫। টাইপ চরিত্র সৃষ্টিতে তাঁর তুলনা নেই।

দীনবন্ধুর ন্যায় নাট্যকারের রচনাবলী যতবার পড়া যায় ততবারই নোতুন নোতুন আলোর সন্ধান পাওয়া যায়। একশ' বছরেরও আগে তাঁর নাটকগুলি লেখা হয়েছিল, কিন্তু এখনো পর্যন্ত সেগুলির সমাদর অক্ষুণ্ণ রয়েছে। তাঁর 'নীলদর্পণ' এখনকার গণসংগ্রামকে উদ্দীপিত করে এবং তাঁর 'সধবার একাদশী' ক্ষুরধার বৈদগ্ধ্যের দীপ্তিতে এখনো জনচিত্তকে ভাস্বর করে তোলে। তাঁর নাটকের সমাজ পরিবর্তিত হয়ে গেছে, কিন্তু প্রেক্ষাগৃহে সামাজিকবৃন্দকে এখনো সেই নাটক বিমুগ্ধ ও বিহ্বল করে রাখে। এই বহুবন্দিত নাট্যকারের চিরায়ত নাটকগুলি নাট্যামোদী প্রত্যেক ব্যক্তির কাছে পৌঁছিয়ে দেবার জন্যই দীনবন্ধু-রচনাবলী অশেষ শ্রদ্ধার সংগে সম্পাদিত হয়ে প্রকাশিত হ'ল। রচনাবলীর বিশুদ্ধি বজায় রাখবার জন্য সব রকম যত্ন ও সতর্কতা অবলম্বন করা হয়েছে। ভূমিকায় বিস্তারিত ভাবে দীনবন্ধু-প্রতিভার ব্যাখ্যা ও বিশ্লেষণ করা হয়েছে।

হরফ প্রকাশনীর কর্ণধার শ্রীমান্ আবদুল আজীজ আল্-আমান্ সৎসাহিত্য প্রচারে বর্তমানে এক অগ্রণী ভূমিকা গ্রহণ করেছেন। তাঁর প্রকাশিত বাংলা সাহিত্যের শ্রেষ্ঠ লেখকদের রচনাবলী সাম্প্রতিক প্রকাশনার ক্ষেত্রে যুগান্তর এনেছে। অন্যান্য রচনাবলীর ন্যায় দীনবন্ধু রচনাবলীরও কাগজ, মুদ্রণ, বাঁধাই ও প্রচ্ছদপটের উচ্চ মান বজায় রাখা হয়েছে। বর্তমানকালের অস্বাভাবিক দুর্মূল্যতা ও দুষ্প্রাপ্যতার বাজারে এই মান বজায় রাখা অসম্ভব ব্যাপার। কিন্তু প্রকাশকের আদর্শনিষ্ঠা ও সৎসাহিত্য প্রচারে আগ্রহের ফলেই এই অসম্ভব ব্যাপার সম্ভব হয়েছে। তাঁকে অভিনন্দন জানাই।

# ভূমিকা

বঙ্কিমচন্দ্র দীনবন্ধুর সাহিত্য সমালোচনা করতে গিয়ে বলেছেন, 'দীনবন্ধুর এই দুটি গুণ—(১) তাঁহার সামাজিক অভিজ্ঞতা (২) তাঁহার প্রবল এবং স্বাভাবিক সর্বব্যাপী সহানুভূতি।' দীনবন্ধুর পক্ষে সামাজিক অভিজ্ঞতার বিশেষ প্রয়োজন ছিল; কারণ তিনি সামাজিক নাটক ও প্রহসন রচনায় প্রবৃত্ত হয়েছিলেন। বলা যেতে পারে, কেবলমাত্র, 'নবীন-তপস্বিনী' ও 'কমলে কামিনী' ছাড়া আর সব নাটক-প্রহসনে তিনি সমসাময়িক সমাজজীবনের চিত্রই অংকন করেছেন। সেই সমাজজীবনের পরিচয় পেয়েছিলেন তিনি তাঁর প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে। দীনবন্ধু যখন নাটক লিখেছিলেন তখন নবীন ও প্রবীণের সংঘর্ষে, পরস্পরবিরোধী সামাজিক ও ধর্মীয় মতবাদের সংঘাতে এবং নবজাত জাতীয় ভাবোদ্দীপনায় কলকাতার নাগরিক সমাজ সজাগ ও প্রাণবান হয়ে উঠেছিল। কিন্তু তখনও বৃহত্তর সমাজের প্রাণকেন্দ্র নিহিত ছিল পল্লীগ্রামে। দীনবন্ধু নিজে শিক্ষা দীক্ষা, চিন্তাভাবনার দিক দিয়ে কলকাতার নাগরিক সমাজের অন্তর্ভুক্ত ছিলেন। 'সধবার একাদশী'র সমাজের সংগে তাঁর প্রত্যক্ষ সম্পর্ক ছিল। কিন্তু তাঁর অন্য সব নাটকের সমাজ পরিবেশ ও চরিত্রগুলি সম্পর্কে তাঁর অভিজ্ঞতা ঘটেছিল ডাকবিভাগের কাজ উপলক্ষে বিভিন্ন অঞ্চলে ঘোরার সময়। বঙ্কিমচন্দ্র লিখেছেন, 'দীনবন্ধুকে রাজকার্যানুরোধে মণিপুর হইতে গঞ্জাম পর্যন্ত, দার্জিলিঙ্ হইতে সমুদ্র পর্যন্ত পুনঃ পুনঃ ভ্রমণ করিতে হইয়াছিল। কেবল পথভ্রমণ বা নগরদর্শন নহে, ডাকঘর দেখিবার জন্য গ্রামে গ্রামে যাইতে হইত।' এই ভাবে ঘুরতে ঘুরতে তিনি তাঁর সাহিত্যের পক্ষে অমূল্য অভিজ্ঞতা সঞ্চয় করেছিলেন। শুধু কেবল চোখ দিয়ে দেখলেই প্রকৃত অভিজ্ঞতা লাভ করা যায় না। প্রকৃত অভিজ্ঞতা লাভ করতে হ'লে মানুষকে ভালোবেসে মানুষের মধ্যে মিশে যেতে হবে এবং সুগভীর অন্তর্দৃষ্টি দিয়ে মানুষের বাহ্য পরিচয়ের অভ্যন্তরে তার আসল সত্তাটিকে পর্যবেক্ষণ করতে হবে। বঙ্কিমচন্দ্রের কথায়, 'লোকের সংগে মিশিবার তাঁহার অসাধারণ শক্তি ছিল। তিনি আহ্লাদ পূর্বক সকল শ্রেণীর লোকের সংগে মিশিতেন।' মধুসূদনের প্রবল আত্মসচেতনতা এবং উদ্দাম কল্পনাশক্তি ছিল, তাই তিনি তাঁর নিজের মধ্যে এবং কল্পনাসুন্দরীর ধ্যানেই সতত মগ্ন হয়ে থাকতেন; বঙ্কিমচন্দ্রের গম্ভীর স্বাতন্ত্র্যবোধ ও মার্জিত আভিজাত্যবোধ তাঁকে বর্মের মত ঘিরে রাখত। কিন্তু দীনবন্ধু ছিলেন সম্পূর্ণ স্বতন্ত্র প্রকৃতির মানুষ। তিনি তাঁর মনের দুয়ারটি সব সময়ে খুলেই রাখতেন, সেই দুয়ারটি দিয়ে সকলেরই অবাধ প্রবেশ অধিকার ছিল তাঁর মনের উদার আসরে। ভদ্রতা ও ভব্যতার কৃত্রিম ব্যবধান সরিয়ে তিনি ধুলোয় মাটিতে অন্তরংগ মানুষদের সংগে লুটোপুটি করতে ভালোবাসতেন। তিনি সকলের মাঝে হাসির ফোয়ারাটি খুলে দিতেন,—হাসির আসরে কোনো ভেদাভেদ নেই, কোনো বাধা ও সংকোচ নেই, কড়া নিয়মকানুনেরও বালাই নেই। দেখা যেত, সেই নিবিড় অন্তরংগ আসরে সকলেই দীনবন্ধুর কাছে তাদের মনের গোপন কথা খুলে বলে ফেলেছে।

কলকাতায় তখন নাগরিকজনচিত্ত নিত্য নূতন ভাবের সংঘাতে উত্তাল, কিন্তু বৃহত্তর পল্লীসমাজে তখনও বিলম্বিত লয়ে অতীতের আচারবিচার, প্রথা ও অনুশাসনে বাঁধা জীবনযাত্রা চলেছে। বহুবিবাহের ধারা পারিবারিক জীবনের মধ্যে নানারকম সমস্যার উদ্রেক করছে, বেকার জামাইরা বড়লোক শ্বশুরের আশ্রয়ে হীন জীবন যাপন করছে, নারীসমাজ নানা প্রকার বাধা নিষেধের মধ্যে অবরুদ্ধ হয়ে আছে। বৃদ্ধের পক্ষে তরুণী ভার্যা গ্রহণের রীতি তখনও কিছু কিছু প্রচলিত রয়েছে। সমাজ প্রধানত কৃষির আয়ের উপরেই নির্ভরশীল। একান্নবর্তী পারিবারিক জীবনের ভিত্তি খুবই দৃঢ়। ইংরেজী

শিক্ষার আলো গ্রামের মধ্যেও প্রবেশ করতে শুরু করেছে। ব্রাহ্ম আন্দোলন, বিধবা-বিবাহ আন্দোলন গ্রামের মধ্যেও কিছুটা প্রভাব বিস্তার করতে আরম্ভ করেছে। নীলকর ছাড়াও কিছু ডাক্তার, পাদরী ও ইংরেজ কর্মচারী গ্রাম্য জনসাধারণের মধ্যে প্রবেশ করে সম্পূর্ণ এক নূতন জগতের মানবিক স্বভাব ও রীতিনীতির দৃষ্টান্ত তুলে ধরছে। এই পল্লী সমাজজীবনকেই দীনবন্ধু তাঁর নাটক-প্রহসনে তুলে ধরেছেন।

বঙ্কিমচন্দ্র দীনবন্ধু সম্পর্কে লিখেছেন, 'আমার এই বিশ্বাস, এরূপ পরদুঃখকাতর মনুষ্য আর আমি দেখিয়াছি কিনা সন্দেহ।' শেক্‌সপীয়রের ন্যায় দীনবন্ধুরও সহানুভূতি ছিল সামগ্রিক ও সর্বব্যাপী। অর্থাৎ, দীন-দুঃখী-অভাজনের প্রতি তাঁর যেমন সহানুভূতি ছিল, তেমনি ভ্রান্ত, পতিত, অপরাধী ও অন্যায়কারী মানুষের প্রতিও ঠিক তেমনি সহানুভূতি ছিল। প্রকৃত শিল্পী জীবনকে দেখেন ক্ষমা ও সহনশীলতার দৃষ্টি দিয়ে। দীনবন্ধুও ঠিক এমনি এক শিল্পী ছিলেন, তাই গোপীনাথ, রাজীবলোচন ও নিমচাঁদের চরিত্রকে তিনি ঘৃণা করতে পারেননি। তিনি পাপ-পুণ্য, নীতি-দুর্নীতি, ন্যায়-অন্যায় একই ধরনের উদার, দরদী ও ক্ষমাসুন্দর দৃষ্টি দিয়ে দেখেছেন। বাস্তবে যা কুৎসিত, শিল্পের মনোহর তুলিকায় তাই সুন্দর। তাই তাঁর সহানুভূতির রঙে রঞ্জিত তুলিকায় জলধর, জগদম্বা, পদীময়রাণী, নদেরচাঁদ, হেমচাঁদ সব অনবদ্য শিল্পসৃষ্টি হয়ে উঠেছে। তিনি নবীনমাধব চরিত্র যতখানি যত্ন দিয়ে এঁকেছেন একটি রায়ত চরিত্রের উপরেও ঠিক ততখানি যত্ন দিয়েছেন। সৈরিন্ধ্রী ও সরলতার উপরে যতখানি গুরুত্ব আরোপ করেছেন, রেবতী ও ক্ষেত্রমণির উপরে ঠিক ততখানি মনোযোগ দিয়েছেন। ললিত ও লীলাবতীর মত নদেরচাঁদ ও হেমচাঁদ তাঁর কাছে সমান প্রিয়। মানুষের সুকৃতি ও দুষ্কৃতি, সুপ্রবৃত্তি ও দুষ্প্রবৃত্তি, মহত্ত্ব ও নীচতা, প্রেম ও ঘৃণা সব বিপরীত দিকের প্রতি তাঁর সমান কৌতূহল, সমান আগ্রহ। তিনি জানেন, এই বিপরীত দিকগুলি নিয়েই মানুষ সত্য, সম্পূর্ণ ও স্বাভাবিক।

দীনবন্ধু ঘোর বাস্তববাদী লেখক ছিলেন। অ্যারিস্টোফ্যানিসের Frogs নাটকে ইউরিপিডিস বলেছেন, তিনি প্রতিদিনকার বাস্তব বিষয়ই তাঁর নাটকের জন্য নির্বাচন করেছেন—'By choosing themes that are concerned with everyday reality।' দীনবন্ধুও তাই করেছেন। ইউরিপিডিসের মত তিনিও মানুষকে দেখিয়েছেন 'as they are.' সাহিত্যে বাস্তবতা দু'ভাবে প্রকাশ পায়, প্রথমত, উপেক্ষিত, অবজ্ঞাত নিম্নস্তরের মানুষের চরিত্র-চিত্রণের মধ্য দিয়ে, দ্বিতীয়ত, ভাষা ও প্রকাশভঙ্গিকে দৈনন্দিন জীবন স্তরের সঙ্গে যুক্ত ক'রে। ইউরিপিডিস বলেছিলেন 'I taught these people how to use their tongues.' দীনবন্ধুও ঠিক তাই বলতে চেয়েছেন। সফোক্লিসের মত মাঝে মাঝে মানুষের আদর্শ রূপ—যেমন তাদের হওয়া উচিত ('as they ought to be') তিনি দেখাতে চেয়েছেন। কিন্তু তাঁর বিজয়, কামিনী, সরলতা, ললিত, লীলাবতী এই সব চরিত্র চিত্রণে তিনি কৃত্রিম অস্বচ্ছন্দ ও নিষ্প্রাণ। কিন্তু যেখানে তিনি উপেক্ষিত ও অবজ্ঞাত মানুষের চিত্র আঁকতে বসেছেন, কিংবা বিকৃত, অধঃপতিত ও ঘৃণিত মানুষের চরিত্র ফুটিয়ে তুলতে চেয়েছেন সেখানে তিনি স্বচ্ছন্দ, সরস ও উল্লসিত। তাদের ভাষা ও ভঙ্গি অবিকল তিনি তুলে ধরেছেন,—সভ্য-সমাজের চোখ রাঙ্গানি গ্রাহ্য করেননি, তথাকথিত শ্লীলতা ও শালীনতার কৃত্রিম বাধা তিনি মানেন নি। কিন্তু বাস্তবকে যথাযথভাবে চিত্রিত করলেই মহৎ শিল্পসৃষ্টি করা সম্ভব নয়। তা আলোকচিত্র হয়, রসচিত্র হয় না, তা সংবাদ হয়, সাহিত্য হয় না। দীনবন্ধু তা ভালোভাবেই জানতেন। বঙ্কিমচন্দ্র এ-সম্পর্কে আলোচনা করতে গিয়ে বলেছেন, 'এটুকু গেল তাঁহার Realism, তাহার উপর Idealise করিবারও বিলক্ষণ ক্ষমতা ছিল।' দীনবন্ধুর আগে সামাজিক সমস্যা নিয়ে অনেকেই নাটক ও প্রহসন লিখেছিলেন। কিন্তু তাঁদের নাটক-প্রহসনগুলি শুধুমাত্র বাস্তব চিত্র হয়েছে, বাস্তব রসে

পৌঁছতে পারেনি। সেই বাস্তব রস সৃষ্টি করতে হলে দেখা জীবনকে শিল্পের জীবনে পরিণত করতে হবে, অর্থাৎ তার মধ্যে লেখকের কল্পনাশক্তি ও চিরন্তন রসের উপাদান মেশাতে হবে। দীনবন্ধু তাঁর অসাধারণ সৃজনী-প্রতিভার বলে দৃশ্যমান বস্তুর গভীরে দৃষ্টি নিক্ষেপ করেছেন, বাস্তব অসম্পূর্ণতার মধ্যে শিল্পের সম্পূর্ণতা দান করেছেন। এই ক্ষমতা তাঁর পূর্ববর্তী নাট্যকারদের ছিল না। দীনবন্ধুর দেখা সমাজ আজ আর নেই— নীলের সমস্যা আজ অতিক্রান্ত জীবনের এক দুঃখময় স্মৃতি মাত্র হয়ে আছে, বহুবিবাহ ও ঘরজামাইয়ের সমস্যা সমাজ থেকে দূরীভূত হয়েছে, ইয়ংবেঙ্গলী অনাচার শুধুমাত্র বিগত দিনের ইতিহাসের মধ্যে স্থান পেয়েছে। কিন্তু তোরাপ, রাইচরণ, ক্ষেত্রমণি, বগলা, বিন্দু-বাসিনী, রাজীবলোচন ও নিমচাঁদ এখনো অতিমাত্রায় জীবিত আছে, এবং চিরকালই জীবিত থাকবে।

মধুসূদন ও দীনবন্ধু সমসাময়িক নাট্যকার ছিলেন। মধুসূদন সামাজিক প্রহসন লিখলেও পুরাণ ও ইতিহাস অবলম্বনে নাটক রচনার দিকেই প্রধান গুরুত্ব দিয়েছিলেন। কিন্তু দীনবন্ধু তৎকালে প্রচলিত সামাজিক নাট্যধারাই অনুসরণ করলেন। তাঁর বিচিত্র অভিজ্ঞতা, সমসাময়িক সমস্যা সম্পর্কে অত্যধিক সচেতনতা এবং সীমাহীন মানবিকতা সামাজিক নাট্যরচনার পক্ষেই অনুকূল ছিল। তাঁর পূর্বে যে সব সামাজিক নাটক রচিত হয়েছিল সেগুলির বেশির ভাগই ছিল সামাজিক নক্সা নাটক। সেগুলি নাট্যশিল্পের প্রেরণা থেকে উদ্ভূত হয় নি, তাদের উদ্ভব হয়েছিল সমসাময়িক সমস্যাকে প্রতিফলিত করবার উদ্দেশ্যে। নাটক রূপে সেগুলি ছিল নিতান্তই অকিঞ্চিৎকর, সেজন্য অতি অল্প দিনের মধ্যেই সেগুলি অবলুপ্ত হয়ে গিয়েছিল। উমেশচন্দ্র মিত্রের 'বিধবা-বিবাহ নাটক' ও রাম-নারায়ণ তর্করত্নের নাটকগুলি উল্লেখযোগ্য হলেও তাদের মধ্যে সংস্কৃত নাট্যরীতি অনুসরণ করা হয়েছিল এবং সেগুলিতে নাটকের পূর্ণতা ও সামগ্রিকতারও অভাব ছিল। প্রাচ্য নাট্যরীতি পাশ্চাত্ত্য ভাবধারায় পুষ্ট দর্শকমণ্ডলী এবং পাশ্চাত্ত্য রঙ্গমঞ্চের অনুসরণে গঠিত রঙ্গমঞ্চের পক্ষে অনুপযোগী ছিল। দীনবন্ধুই সর্বপ্রথম এই দর্শকদের রুচি ও চাহিদা এবং রঙ্গমঞ্চের উপযোগী করে পাশ্চাত্ত্য রীতি অনুসরণে নাটক রচনা করেন। তিনি শেক্‌সপীয়রের পঞ্চাঙ্ক নাট্যরীতি গ্রহণ করলেন, নাটকের বৃত্তগঠনে বৈচিত্র্যের সঙ্গে সংহতি আনলেন। নাটকের আদি, মধ্য, অন্ত্য স্তরের মধ্যে অবিচ্ছিন্ন যোগ স্থাপন করলেন। নাটকের মধ্যে নাট্যোৎকণ্ঠা ও সংঘাত সৃষ্টি করে নাটকের মধ্যে গতিবেগ সৃষ্টি করলেন। আগে নাটকের চরিত্রগুলি টাইপ মাত্র ছিল। কিন্তু দীনবন্ধু জটিলতা ও অন্তর্দ্বন্দ্বের মধ্য দিয়ে চরিত্রগুলিকে গভীর তাৎপর্যমণ্ডিত করে তুললেন। দীনবন্ধুই সর্বপ্রথম নাটকের ভাষাকে শুধুমাত্র ভাবপ্রকাশক মাধ্যম মাত্র না রেখে চরিত্রসত্তা ও তার পরিবেশের যথার্থ পরিচায়ক এবং চিরন্তন রসসৃষ্টির বাহনরূপে গড়ে তুললেন। আঞ্চলিক ভাষা তাঁর নাটকেই প্রথম সাহিত্যিক মর্যাদা পেল। ইংরেজী ভাষার সঙ্গে পরিচয়ের ফলে বাংলা ভাষায় বাংলা শব্দের সঙ্গে ইংরেজী শব্দের যে মিশ্রণ ঘটল এবং ইংরেজ ও অন্য প্রদেশবাসী বাংলাদেশে এসে ইংরেজী মিশ্রিত, হিন্দী মিশ্রিত অথবা ইংরেজী-হিন্দী মিশ্রিত যে বাংলা ভাষার ব্যবহার করতে শুরু করল তার পরিচয়ও দীনবন্ধুর নাটকে পাওয়া যায়। তাঁর প্রণয় ও শোকের ভাষা দুর্বল, কারণ সেই ভাষা তিনি সংস্কৃত নাটকের ভাষাদর্শ সম্মুখে রেখে রচনা করেছিলেন। সেই ভাষাকে তিনি সাজাতে চেয়েছিলেন, বাড়াতে চেয়েছিলেন, সেজন্য সেই ভাষা কৃত্রিম হয়ে পড়েছে। কিন্তু রাগ, প্রতিবাদ, ঝগড়া, গালাগালি, ইয়ার্কি, ফষ্টিনষ্টি, বোকামি ও লচ্চোমির ভাষা সৃষ্টিতে তাঁর তুলনা নেই। সামাজিক মানুষের নানা বিচিত্র শ্রেণী এবং মানুষের স্বভাব, ইচ্ছা ও আবেগের অজস্র বিভিন্ন রূপ দীনবন্ধুর সংলাপের মধ্যে প্রকাশ পেয়েছে।

দীনবন্ধু সর্বপ্রথম সামাজিক ট্র্যাজেডি রচনা করেন। 'নীলদর্পণ' সার্থক ট্র্যাজেডি হয়েছে কিনা তা' স্বতন্ত্রভাবে বিচারের বিষয়, কিন্তু একথা সত্য যে, সামাজিক ও পারিবারিক জীবন স্তরের মধ্যে তিনি ট্র্যাজেডির রস নিয়ে এসেছিলেন। তবে করুণ রসে দীনবন্ধু নাট্যসাধনা শুরু করলেও হাস্যরসে তাঁর সিদ্ধি। তাঁর হাস্যরস কোথাও কৌতুকরসে উতরোল কোথাও বা বাগ্‌বৈদগ্ধ্যের শাণিত দীপ্তিতে ভাস্বর, আবার কোথাও বা করুণ হাস্যরসে (Humour) আর্দ্র। তাঁর আগে Farce অথবা কৌতুকরসের প্রাবল্য আমরা দেখেছি, শ্লেষ ও ব্যঙ্গের কঠোরতাও পেয়েছি, যমক, শ্লেষ, ধ্বন্যুক্তি ইত্যাদি শব্দালঙ্কারজাত বাক্যগত হাস্যরসের নিদর্শনও আমাদের চোখে পড়েছে, কিন্তু বুদ্ধি মিশ্রিত উইট অথবা বাগ্‌বৈদগ্ধ্য অথবা হৃদয়রসাশ্রিত হিউমার কিংবা করুণ হাস্যরসের কোনো পরিচয় পাওয়া যায় নি। দীনবন্ধুর নাটক-প্রহসনেই উইট ও হিউমারের অদ্ভুত সমন্বয় দেখা গেল। তবে উইটের বুদ্ধিশীলিত পথ দিয়ে তিনি তাঁর শেষ স্থান হিউমারে পেঁাছেছেন। দীনবন্ধু ঘটনাগত হাস্যরস সৃষ্টি করেছেন। কিন্তু এখানে তাঁর শ্রেষ্ঠত্ব নয়, তিনি বাক্যগত হাস্যরস সৃষ্টি করেছেন। কিন্তু এখানেও তাঁর শ্রেষ্ঠত্ব নয়, তিনি চরিত্রগত হাস্যরস সৃষ্টি করেছেন, এবং এখানেই তাঁর শ্রেষ্ঠত্ব। তিনি যাদের ভ্রান্তি, দোষ ও দুর্বলতা দেখিয়ে হাসিয়েছেন তাদের জন্য আবার বেদনার সহানুভূতিতে তাঁর চিত্ত কানায় কানায় পূর্ণ হয়ে উঠেছে। তিনি শাস্তি দিতে চান নি। শোধন করতে চান নি। তিনি শুধু হাস্যাতে চেয়েছেন। সেই হাসিতে যখন সকলে মেতে উঠেছে তখন দেখা যায়, তাঁর চোখ দুটি করুণায় টলমল করছে।

॥ ২ ॥

দীনবন্ধুর নাটক নিয়েই সাধারণ নাট্যশালার প্রতিষ্ঠা হ'ল। যে সব অভিনেতা ও নাট্যানুরাগী ব্যক্তি প্রত্যক্ষভাবে সাধারণ নাট্যশালা প্রতিষ্ঠায় উদ্যোগী হয়েছিলেন তাঁদের সঙ্গে নাট্যকার দীনবন্ধুর নামও শ্রদ্ধার সঙ্গে স্মরণীয়। কারণ তাঁর নাটকের অভিনয় দেখবার জন্য জনসাধারণের মধ্যে প্রবল আগ্রহ দেখা গিয়েছিল এবং সেই আগ্রহ পূরণের জন্যই বাগবাজার অ্যামেচার থিয়েটারের অভিনেতৃবৃন্দ সাধারণ নাট্যশালা স্থাপনের সঙ্কল্প গ্রহণ করেন এবং দীনবন্ধুর নাটকই সাধারণ দর্শকদের প্রিয় হবে বলে তাঁরা ন্যাশনাল থিয়েটারের জন্য 'নীলদর্পণ' নাটক নির্বাচন করেন। 'নীলদর্পণে'র অভিনয়ে দর্শকদের মধ্যে বিপুল আগ্রহ ও উদ্দীপনা দেখা গেল; তার কারণ শুধু অভিনেতাদের অভিনয়-নৈপুণ্য নয়, নাটকের মধ্যে উপস্থাপিত সমস্যার বাস্তবতা এবং ভাষাপ্রয়োগ ও চরিত্রসৃষ্টির অসাধারণ দক্ষতাও বটে। ঊনিশ শতকের মধ্যভাগে কলকাতার শিক্ষিত, মধ্যবিত্ত মানুষের মধ্যে সমাজের সমস্যা সম্পর্কে সচেতনতা এবং সেই সেই সমস্যার প্রগতিমূলক সমাধানের জন্য সক্রিয় চেষ্টা আত্মপ্রকাশ করেছিল। পাশ্চাত্ত্য শিক্ষা ও ভাবধারার প্রভাবে একদিকে যেমন প্রাচীন সমাজের আচার-আচরণ ও নিয়মকানুনের বিরুদ্ধে তাদের প্রতিবাদ সোচ্চার হয়ে উঠেছিল, তেমনি বিদেশী শাসন ও অত্যাচার দূরীকরণের জন্য এক বলিষ্ঠ সংগ্রামী সঙ্কল্পও তাদের মনে দৃঢ়বদ্ধ হয়ে উঠল। এই সামাজিক প্রতিবাদ ও জাতীয় মুক্তির আবেগ তখন কয়েকটি মাধ্যম সন্ধান করে পেয়েছিল, যথা, বক্তৃতামঞ্চ, সংবাদপত্র ও সাময়িক পত্র এবং তৃতীয় যে মাধ্যমটি তারা সবচেয়ে শক্তিশালী বলে গ্রহণ করল, তা' হ'ল রঙ্গমঞ্চ। তারা আবিষ্কার করল, রঙ্গমঞ্চের অভিনয় আনন্দদানের সঙ্গে সঙ্গে দর্শকদের মনের মধ্যে এমন একটি অনিবার্য ও স্থায়ী প্রভাব বিস্তার করতে পারে যে, তারা অভিনয় দেখার পর আর উদাসীন ও নিষ্ক্রিয় থাকতে পারে না। সমস্যা সম্পর্কে সচেতন হয়ে কোনো না কোনো ভাবে আন্দোলনের সঙ্গে জড়িত হ'য়ে পড়তে বাধ্য হয়। দীনবন্ধুর আগে সমাজ-

সমস্যামূলক নাটক 'কুলীনকুলসর্বস্ব' ও 'বিধবাবিবাহ নাটক' রচিত হয়েছিল। কিন্তু ওই নাটকগুলি সংস্কৃত নাটকের রীতি অনুসরণ করে লিখিত হয়েছিল এবং বৃত্তের সুসংবদ্ধতা ও চরিত্রের জটিলতা ওই সব নাটকে ছিল না, সেজন্য ওই নাটকগুলি নবশিক্ষাপ্রাপ্ত, নাগরিক রুচিসম্পন্ন দর্শকদের উপরে ব্যাপক প্রভাব বিস্তার করতে পারে নি। কিন্তু দীনবন্ধুর নাটকগুলি সমাজের বাস্তবরস অসাধারণ কৃতিত্বের সঙ্গে যেমন পরিবেষণ করেছিল, তেমনি মঞ্চাভিনয়ের উপযোগিতার ফলে রঙ্গমঞ্চে বিশেষ সাফল্যমণ্ডিত হয়ে উঠেছিল। সাধারণ পেশাদার রঙ্গমঞ্চকে মঞ্চসফল নাটকের উপরে নির্ভর করতে হয়, কারণ নাটকের মঞ্চসাফল্যের ফলেই টিকিট বিক্রয়লব্ধ অর্থের পরিমাণ বজায় থাকে এবং মঞ্চের স্থায়িত্ব সম্পর্কে কোনো সমস্যা দেখা দেয় না। ধনশালী ব্যক্তিদের গৃহপ্রাঙ্গণে প্রতিষ্ঠিত রঙ্গমঞ্চগুলির জন্য অভিনয়সফল নাটক নির্বাচনের কোনো প্রয়োজন ছিল না, কারণ ওই সব মঞ্চের পরিচালকরা নিছক সখ মেটাবার জন্য জাঁকজমকপূর্ণ নাটকের অভিনয়ে প্রচুর অর্থব্যয় করতেন।—ব্যয়ই তাঁদের মুখ্য উদ্দেশ্য ছিল। আয় নয়। আর তাঁদের নাটক উচ্চবিত্ত দেশী ও বিদেশী দর্শকদের সম্মুখেই পরিবেষিত হ'ত। সেজন্য সমস্যামূলক সামাজিক নাটকের অভিনয়ের দিকে তাঁদের আকর্ষণ ছিল না। কিন্তু মধ্যবিত্ত শ্রেণীর যুবকবৃন্দ সাধারণ নাট্যশালা প্রতিষ্ঠার আগে ও পরে এমন নাটক নির্বাচনের কথা ভাবলেন যা' দর্শকদের মনের মধ্যে তাৎক্ষণিক আবেদন জাগিয়ে তাদের নাট্যশালার দিকে উত্তরোত্তর অধিক পরিমাণে আকর্ষণ করতে পারবে। সেই নাটক তাঁরা পেলেন দীনবন্ধুর কাছ থেকে। দীনবন্ধুর নাটক মঞ্চস্থ করেই তাঁরা রঙ্গমঞ্চকে স্থায়ী ভিত্তির উপরে প্রতিষ্ঠিত করলেন।

আর একটি কারণেও দীনবন্ধুর নাটকগুলি সাদরে গৃহীত হ'ল। সামাজিক নাটক অভিনয় করা অনেক কম ব্যয়সাপেক্ষ। বাগবাজারের মধ্যবিত্ত যুবকদের পক্ষে পৌরাণিক ও অনূদিত নাটকের ব্যয়বহুল প্রযোজনা সম্ভব ছিল না, সেজন্য অনেকটা বাধ্য হয়েই তাঁরা যেন দীনবন্ধুর সামাজিক নাটকগুলি নির্বাচন করেন। গিরিশচন্দ্র তাঁর 'শাস্তি কি শান্তি' নাটকের উৎসর্গ-পত্রে লিখেছেন, 'যে সময়ে সধবার একাদশীর অভিনয় হয়, সে সব ধনাঢ্য ব্যক্তির সাহায্য ব্যতীত নাটকাভিনয় করা একপ্রকার অসম্ভব হইত, কারণ পরিচ্ছদ প্রভৃতিতে যেরূপ বিপুল ব্যয় হইত, তাহা নির্বাহ করা সাধারণের সাধ্যাতীত ছিল। কিন্তু আপনার সমাজচিত্র সধবার একাদশীতে অর্থব্যয়ের প্রয়োজন হয় নাই। সেইজন্য সম্পত্তিহীন যুবক-বৃন্দ মিলিয়া সধবার একাদশী অভিনয় করিতে সক্ষম হয়। মহাশয়ের নাটক যদি না থাকিত, এই সকল যুবক মিলিয়া ন্যাশান্যাল থিয়েটার স্থাপন করিতে সাহস করিত না। সেই নিমিত্ত আপনাকে রঙ্গালয় স্রষ্টা বলিয়া নমস্কার করি।' দীনবন্ধু সামাজিক নাটকগুলি না লিখলে এই সব যুবক স্বাধীনভাবে নাটক মঞ্চস্থ করতে পারতেন না এবং হয়তো সাধারণ নাট্যশালার প্রতিষ্ঠাও বিলম্বিত হয়ে যেত।

অভিনেতারা যেমন দীনবন্ধুকে পেয়ে লাভবান হয়েছিলেন, তেমনি আবার অন্যদিক থেকে বলা যায়, দীনবন্ধুর নাটকগুলিও কয়েকজন অসাধারণ কুশলী অভিনেতাদের দ্বারা অভিনীত হয়েছিল বলেই এত ব্যাপক জনপ্রিয়তা অর্জন করেছিল। গিরিশ ও অর্ধেন্দুর মত অভিনেতার অভিনয় তখনকার দর্শকদের মধ্যে শুধু যে বিপুল সাড়া জাগিয়েছিল তা নয়, সেই অভিনয় একটি ঐতিহ্য সৃষ্টি করেছিল যার ধারা আধুনিক কাল পর্যন্ত চলে এসেছে। বঙ্গ রঙ্গমঞ্চের প্রায় সকল সেরা অভিনেতা দীনবন্ধুর নাটকের কোনো না কোনো ভূমিকায় অবতরণ করেছেন এবং তাঁদের অভিনয়ের মধ্য দিয়ে তাঁর চরিত্রগুলি জনমানসে চির-উজ্জ্বল হ'য়ে আছে। তবে শুধু কেবল অভিনেতার অভিনয়গুণে নয়, নাট্য চরিত্র-গুলির অভিনয়যোগ্যতার গুণেও তারা রঙ্গমঞ্চে এত জীবন্ত হয়েছে। অদ্ভুত, অসঙ্গত ও বিকৃত চরিত্রগুলি রঙ্গমঞ্চে বিশেষ আকর্ষণীয় হ'য়ে ওঠে এবং এ ধরনের চরিত্র সৃষ্টিতে

দীনবন্ধুর সমকক্ষ কেউ ছিলেন না। আঞ্চলিক ভাষার ব্যবহারে রঙ্গমঞ্চের চরিত্র খুবই সরস ও উপভোগ্য হয়ে ওঠে। আঞ্চলিক ভাষার প্রয়োগে দীনবন্ধু ছিলেন সিদ্ধহস্ত। মিশ্র ভাষার ব্যবহার, ছড়া, প্রবাদ এবং ইংরেজী কবিতার আবৃত্তির ফলে চরিত্রগুলির মধ্যে একটা দীপ্ত ও সরস ভাব ফুটে ওঠে। এই দীপ্ততা ও সরসতা দীনবন্ধুর বহু চরিত্রের মধ্যে লক্ষ্য করা যায়। নিমচাঁদের মত জটিল চরিত্রের অভিনয়ে অনেক কিছু চমকপ্রদ অভিনয়নৈপুণ্য দেখাবার সুযোগ আছে এবং সেজন্য এ-ধরনের চরিত্রের অভিনয় শ্রেষ্ঠ অভিনেতাদের প্রতিভাস্পর্শে চিরস্মরণীয় হয়ে আছে।

'নীলদর্পণ' প্রকাশিত হবার পরে বিভিন্ন জায়গায় এর অভিনয় হয়েছিল। হরকরা পত্রিকার ঢাকার সংবাদদাতা ১৮৬১ সালের ১২ই জানুয়ারী তারিখে লিখেছেন যে, 'নীল-দর্পণ' ঢাকায় অভিনীত হয়েছিল। বাংলাদেশের বাইরেও নীলদর্পণের অভিনয়ের কথা জানা যায়। ১৮৬১ সালের ৫ই সেপ্টেম্বর তারিখে হিন্দু পেট্রিয়টে এই সংবাদটি প্রকাশিত হয়েছিল। 'We learn from the Times of India that the Editor of the Bombay Samachar Darpan has completed arrangements to bring the Nil Darpan on the stage of the Grant Road Theatre'.

'নীলদর্পণে'র যে অভিনয় সমাজের মধ্যে অভূতপূর্ব চাঞ্চল্য সৃষ্টি করেছিল ও সাধারণ নাট্যশালায় অভিনয়ধারার প্রবর্তন করেছিল তা হ'ল ১৮৭২ সালের ৭ই ডিসেম্বর তারিখের ন্যাশনাল থিয়েটারের অভিনয়। এ অভিনয়ের পূর্ববর্তী ও পরবর্তী ইতিহাস আলোচনা করা যেতে পারে। 'লীলাবতী'র অভিনয় সাফল্যে উৎসাহিত হয়ে বাগবাজার অ্যামেচার থিয়েটারের অভিনেতৃবৃন্দ (লীলাবতী অভিনয়ের সময় বাগবাজার অ্যামেচার থিয়েটারের নাম হয়েছিল দি ক্যালকাটা ন্যাশনাল থিয়েট্রিক্যাল সোসাইটি অথবা ন্যাশনাল থিয়েটার, ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের মতে তখন এই সংস্থার নাম ছিল শ্যামবাজার নাট্যসমাজ) টিকিট বিক্রি করে অভিনয়ের প্রস্তাব করেন। গিরিশচন্দ্র এই প্রস্তাবের সঙ্গে একমত হতে না পেরে দল ছেড়ে গেলেন। তখন দলের অন্যান্য সকলে গিরিশচন্দ্রকে বাদ দিয়েই নীলদর্পণের মহলা শুরু করলেন। রসিক নিয়োগীর ঘাটের উপরে ভুবন নিয়োগীর দোতলা বাড়ির হলঘরে মহলা চলতে থাকল। এই সময় অমৃতলাল বসু এসে দলে যোগদান করেন। ১৮৭২ সালের ৭ই ডিসেম্বর চীৎপুরের মধুসূদন সান্যালের (বর্তমানে ঘড়িওয়ালা মল্লিক বাড়ি নামে কথিত) অট্টালিকা-প্রাঙ্গণে টিকিট বিক্রি করে নীলদর্পণ নাটক মঞ্চস্থ হয়। অমৃতলাল বসুর স্মৃতিকথা থেকে ওই অভিনয়ের ভূমিকালিপি দেওয়া হ'ল—

অর্ধেন্দু—উড্ সাহেব, সাবিত্রী, গোলোক বসু, একজন চাষা রায়ৎ।

নগেন্দ্র—নবীনমাধব

কিরণ (নগেন্দ্রের ভাই)—বিন্দুমাধব (নবীনমাধবের ভাই)

শিবচন্দ্র চট্টোপাধ্যায়—গোপীনাথ দাওয়ান।

মতিলাল সুর—রাইচরণ ও তোরাপ (মতিলালের মত তোরাপ আর কেহ কখনও সাজিতে পারিল না।)

মহেন্দ্রলাল বসু—পদী ময়রাণী।

শশিভূষণ দাস (বিসাড়ী)—আমিন, পণ্ডিতমশাই, কবিরাজ।

পূর্ণচন্দ্র ঘোষ—লাঠিয়াল (ইনি বেশিদিন অভিনয় করেন নাই।)

গোপালচন্দ্র দাস—আদুরী, একজন রায়ৎ।

যদুনাথ ভট্টাচার্য—একজন রায়ৎ।

অবিনাশচন্দ্র কর—রোগ সাহেব (এই একটি পার্ট সে প্লে করিল, তেমনটি আর কেহ পারিল না। আমিও রোগ সাহেবের পার্ট প্লে করিয়াছি, কিন্তু অবিনাশের মত হয় নাই।)

গোলোক চট্টোপাধ্যায়—খালাসী।

ক্ষেত্রমোহন গাঙ্গুলী—সরলা (চমৎকার প্লে করিতেন)

অমৃতলাল মুখোপাধ্যায়—ক্ষেত্রমণি।

(ওরফে বেল বাবু বা কাপ্তেন বেল)।

তিনকড়ি মুখোপাধ্যায়—রেবতী (এমন চমৎকার রেবতী আর কেহ কখনও করিতে পারিল না। বেচারা শেষটা পাগল হইয়া মারা গেল।)

আমি—সৈরিন্ধ্রী

ধর্মদাস সুর ও যোগেন্দ্রনাথ মিত্র (এঞ্জিনীয়র)—স্টেজের অধ্যক্ষ (ইঁহারাই পরে স্টার থিয়েটারের বাড়ী তৈয়ারি করিয়া দেন।)

কার্তিকচন্দ্র পাল—Dresser

নগেন্দ্র বন্দ্যোপাধ্যায়—কমিটির সেক্রেটারী

বেণীমাধব মিত্র—কমিটির প্রেসিডেন্ট, (ইনি থিয়েটারের বেশি কিছু বুঝিতেন, তাহা নহে। আপিসে চাকরি করিতেন, বয়সে বড়, মুরুব্বি হইবার উপযুক্ত বলিয়া বিবেচিত হইলেন। তাঁহাকে থিয়েটারে সাজিবার জন্য কখনও অনুরোধ করা হয় নাই।)

'নীলদর্পণ' পাশ্চাত্ত্য নাটকের আঙ্গিকে রচিত বটে, কিন্তু এর অভিনয়ে কিছু কিছু সংস্কৃত নাট্যাভিনয়ের আঙ্গিক অনুসরণ করা হয়েছিল, যথা প্রারম্ভিক সঙ্গীত ও সূত্রধারের বক্তব্য। সূত্রধার বললেন, 'আমাকে অর্থলোভীই বলুক আর যে যা বলুক, আমি দর্শকবর্গের উৎসাহ পাইলেই কর্তব্যকর্ম সাধনে পরাঙ্মুখ হইব না।' এই কথাগুলির মধ্যে টিকিট বিক্রির বিষয় নিয়ে গিরিশচন্দ্রের সঙ্গে ন্যাশনাল থিয়েটারের অভিনেতৃসম্প্রদায়ের মতভেদের ইঙ্গিত রয়েছে এবং টিকিট বিক্রি সম্পর্কে সম্প্রদায়ের দৃঢ়সঙ্কল্প ঘোষিত হয়েছে। নাট্যপ্রয়োগে এই যে সংস্কৃত নাট্যপ্রয়োগরীতির অনুসরণ এর কারণ নির্ণয় করতে গেলে বলতে হয় যে, তখন পর্যন্ত সংস্কৃত নাটকের রীতিতে রচিত নাটকের প্রয়োগও সংস্কৃত-প্রয়োগরীতি অনুসরণ করে চলেছিল, পাশ্চাত্ত্য নাটকের রীতি অনুসরণে নাটক রচিত হলেও নাট্যপ্রয়োগে সংস্কৃত প্রয়োগরীতি সম্পূর্ণরূপে বর্জন করবার সাহস তখনও বোধহয় আসে নি। নাটকের দৃশ্যসজ্জা প্রশংসিত হয় নি। ললিতচন্দ্র মিত্র তাঁর History of Indigo Disturbance in Bengal গ্রন্থে লিখেছেন, 'Though the Stage accessories were of the crudest kind, nevertheless the performance created quite a sensation in Calcutta.' বিদেশী ঐকতান বাদ্য ব্যবহৃত হয়েছিল বলে দর্শকরা অসন্তোষ প্রকাশ করেছিলেন।

নীলদর্পণের অভিনয় সম্পর্কে আলোচনা করা যেতে পারে। অমৃতলাল তাঁর স্মৃতি-কথায় বলেছেন, 'প্রত্যেক অ্যাক্টর যেন নিপুণ শিল্পীর মত দীনবন্ধুর নীলদর্পণকে নিজের মনের মতন করিয়া স্টেজের উপর গড়িয়া তুলিল।' অভিনয় মোটামুটি প্রশংসিত হয়েছিল, তবে কিছু কিছু নিন্দাও হয়েছিল। গোলোক বসু, তোরাপ ও নবীনমাধবের ভূমিকায় যথাক্রমে অর্ধেন্দুশেখর, মতিলাল সুর ও নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের অভিনয়ই সবচেয়ে বেশি প্রশংসা পেয়েছিল, অন্যান্য ভূমিকায় অভিনয় সম্পর্কে কোথাও প্রশংসা আবার কোথাও বা নিন্দা হয়েছিল। অমৃতলাল বসু তাঁর স্মৃতিকথায় অভিনয় সম্পর্কে যে মতামত প্রকাশ করেছিলেন তা উদ্ধৃত হ'ল, 'বলিষ্ঠ দীর্ঘকায় সুপুরুষ নগেন্দ্রনাথকে নবীনমাধবের ভূমিকায় যেমন মানাইয়াছিল তেমন নবীনমাধব আর জীবনে দেখি নাই। অনন্যসাধারণ রূপগুণসম্পন্ন মহেন্দ্র বসু পদী ময়রাণীর ভূমিকায় অদ্ভুত কৃতিত্বের পরিচয় দিয়াছিলেন।

ক্ষেত্র গাঙ্গুলীর মত সরলা কোন স্ত্রীলোক কখনো সাজিতে পারে নাই। ক্ষেত্রমণির, রেবতীর, সরলার, সাবিত্রীর ও সৈরিন্ধ্রীর বিচিত্র রোদনধ্বনি বাঙ্গালীর বিভিন্ন সমাজ-স্তরের বিভিন্ন বয়সের রমণী কণ্ঠের আর্তনাদ সুস্পষ্টভাবে ফুটাইয়া তুলিল।'[১]

১৮৭২ সালের ২১শে ডিসেম্বর 'নীলদর্পণে'র দ্বিতীয় অভিনয় হয়। প্রথম অভিনয়ের টিকিট বিক্রয়লব্ধ অর্থের পরিমাণ ছিল দু'শ টাকা, দ্বিতীয় অভিনয়ে অর্থের পরিমাণ হ'ল চারশ পঞ্চাশ টাকা। এই অভিনয় সম্পর্কে 'মধ্যস্থ' পত্রিকা লিখেছিল (১৫ই পৌষ, ১২৭৯), 'কয়েকজন অভিনেতৃ এরূপ পারদর্শিতা দেখাইয়াছেন যে, তাহাদের অঙ্গভঙ্গী ও বাক্যপ্রয়োগকে উচ্চশ্রেণীতে সন্নিবেশ করা যায়। অপর কয়েকজনের অভিনয় মধ্যবিধ। বস্তুতঃ নিতান্ত অপকৃষ্ট কেহই নন। এ বলে আমায় দেখ, ও বলে আমায় দেখ।'

ন্যাশনাল থিয়েটারের অভিনেতাদের মধ্যে মনোমালিন্যের সৃষ্টি হওয়াতে তাঁদের মধ্যে দুটি দল হয়ে গেল। গিরিশচন্দ্র ন্যাশনাল থিয়েটারের প্রতিষ্ঠার সময় সরে গিয়েছিলেন; আবার তিনিই দলাদলির সময় সুকৌশলে এই থিয়েটারের নামটি নিজেদের দলের জন্য রেজিস্ট্রী করে নেন। গিরিশচন্দ্র পরিচালিত এই ন্যাশনাল থিয়েটারে মেয়ো হাসপাতালের সাহায্যার্থে টাউন হলে 'নীলদর্পণ' নাটকটি মঞ্চস্থ হয়। এই অভিনয়ে গিরিশচন্দ্র উড্-সাহেবের ভূমিকায় অবতীর্ণ হন এবং রাধাগোবিন্দ কর (পরে প্রসিদ্ধ ডাক্তার আর. জি' কর) সৈরিন্ধ্রীর ভূমিকায় অভিনয় করেন। মতিলাল সুর, অবিনাশচন্দ্র কর ও মহেন্দ্রলাল বসু তাঁদের নিজ নিজ ভূমিকা গ্রহণ করেন। এই অভিনয় সম্পর্কে অবিনাশচন্দ্র গঙ্গো-পাধ্যায় লিখেছেন, 'সেদিনের অভিনয় বড়ই মর্মস্পর্শী হয়েছিল। দর্শকগণের কখনও ক্রোধব্যঞ্জক চীৎকার, কখনও বা উল্লাসজনক করতালি ধ্বনিতে টাউন হল ক্ষণে ক্ষণে মুখরিত হইয়া হইয়া উঠিয়াছিল। গিরিশচন্দ্রের উড্সাহেবের ভূমিকাভিনয়ে চরিত্রো-পযোগী হাবভাব, আদব-কায়দা এবং প্রবেশ-প্রস্থানে—এরূপ একটি জীবন্ত ভাব ফুটিয়া উঠিয়াছিল যে, কাহারও কাহারও সন্দেহ হইয়াছিল, বুঝি বা ম্যাকনামারা সাহেবের চেষ্টায় কোনও বাঙ্গলা-জানা সাহেব আজিকার অভিনয়ে যোগদান করিয়াছে।'[২]

অর্ধেন্দুশেখরের দল হিন্দু ন্যাশনাল থিয়েটার এই নাম নিয়ে বিভিন্ন জায়গায় অভিনয় করতে লাগলেন। ঢাকায় গিয়ে 'নীলদর্পণ' নাটক মঞ্চস্থ করে প্রভূত প্রশংসা লাভ করেন। অমৃতলাল তাঁর স্মৃতিকথায় লিখেছেন—'ঢাকা সহরে একটি বাঁধা স্টেজ ছিল। বেশী কাল বিলম্ব না করিয়া আমরা সেই স্টেজে 'নীলদর্পণ' লইয়া অবতীর্ণ হইলাম; নবাব বাড়ীর ব্যাণ্ড ও মোহিনীবাবুর কন্সার্ট আমাদিগকে সাহায্য করিল। সহরের ছোটবড় সকলেই আমাদের অভিনয় দেখিতে আসিলেন—কালীপ্রসন্ন ঘোষ, অভয় দাস, ডাক্তার কেদারনাথ ঘোষ, জয়েণ্ট ম্যাজিস্ট্রেট বাম্নীন, পুলিসের সুপারিণ্টেণ্ডেণ্ট ওয়েদারল্ ও অন্যান্য অনেকে আসিলেন। একরাত্রেই আমরা কিস্তিমাৎ করিয়া দিলাম।'

পরবর্তীকালে ধর্মদাস সুর ও অর্ধেন্দুশেখরের নেতৃত্বে গ্রেট ন্যাশনাল থিয়েটার উত্তর ভারতের বিভিন্ন শহরে অভিনয় দেখিয়ে বেড়াচ্ছিল তখনও 'নীলদর্পণ' নাটকের অভিনয় সবচেয়ে জনসম্বর্ধিত হ'ত। বিনোদিনী 'আমার অভিনেত্রী জীবনে' লিখেছেন, 'তখন এই

---

১। ধর্মদাস সুর তাঁর আত্মজীবনীতে এই অভিনয় সম্পর্কে বলেছেন, 'যথা সময়ে আরম্ভ হইয়া সহস্রাধিক লোকের সম্মুখে অতি সুন্দর অভিনয় হইল। এমন কি সকলেই একবাক্যে বলিল যে এরূপ অভিনয় কখন হয় নাই ও আর কাহারাও যে করিতে পারিবে, তাহা আশা করি না।'

২। গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায়, পৃঃ ১২৬

অমৃতলাল বসু তাঁর স্মৃতিকথায় বলেছেন, 'যতদূর স্মরণ হয় গিরিশবাবু নবীনমাধব সাজিয়াছিলেন।

নাটকখানির অভিনয় সবচেয়ে সুন্দর হ'ত, সবচেয়ে জমত। সে নাটকখানি অভিনয় করবার সময় সকলের কি আগ্রহ, কি উত্তেজনা!' ওই দলে অর্ধেন্দুশেখর, মতিলাল সুর, অবিনাশ কর, মহেন্দ্রলাল বসু, ক্ষেত্রমণি, কাদম্বিনী ও বিনোদিনী যথাক্রমে উড্ সাহেব, তোরাপ,, রোগ সাহেব, নবীনমাধব, সাবিত্রী, সৈরিন্ধ্রী ও সরলতার ভূমিকায় অবতীর্ণ হতেন। লক্ষ্মৌতে 'নীলদর্পণে'র অভিনয়ের সময় একটা মজার ব্যাপার ঘটেছিল, তার বর্ণনা পাই বিনোদিনীর গ্রন্থে, 'ক্রমে সেই দৃশ্যটা এল, রোগ সাহেব ক্ষেত্রমণিকে ধরে পীড়ন করছে, আর ক্ষেত্রমণি নিজের ধর্মরক্ষার জন্যে কাতর প্রাণে চীৎকার করে বলছে, ও সাহেব, তুমি আমার বাবা, মুই তোর মেয়ে, ছেড়ে দে আমায় ছেড়ে দে। তারপর তোরাপ এসে রোগ সাহেবের গলা টিপে ধ'রে হাঁটুর গুঁতো দিয়ে কিল মারতে আরম্ভ হয়েছে, অমনই সাহেব-দর্শকদের মধ্যে একটা হৈ চৈ পড়ে গেল। সব সাহেবরা উঠে দাঁড়াল, পেছন থেকে সব লোক ছুটে এসে ফুট লাইটের কাছে জমা হ'তে লাগল—সে একটা কি কাণ্ড! কতকগুলো লালমুখো গোরা তরওয়াল না খুলে স্টেজের ওপর লাফিয়ে পড়তে এল। আর পাঁচ জনে তাদের ধরে রাখতে পারে না। সে কি হুড়োহুড়ি, কি ছুটোছুটি! ড্রপ ত তখনই ফেলে দেওয়া হ'ল —আর আমাদের সে কি কাঁপুনি আর কান্না! ভাবলাম আর রক্ষে নাই, এইবার ঠিক আমাদের কেটে ফেলবে! ......ম্যাজিস্ট্রেট সাহেব তখনই অভিনয় বন্ধ করে দিলেন এবং ম্যানেজারকে ডেকে পাঠালেন। কোথায় ধর্মদাসবাবু চারিদিকে খোঁজ খোঁজ রব প'ড়ে গেল। তাঁকে আর খুঁজেই পাওয়া যায় না। অনেক খোঁজাখুঁজির পর, দেখতে পাওয়া গেল, পেছন দিকে স্টেজের নীচে তিনি চুপ ক'রে বসে আছেন। কার্তিক পাল ত তাঁকে ধ'রে টানাটানি করতে লাগলেন,—তিনি কিছুতেই উঠবেন না। তিনি যখন কিছুতেই গর্ত ছেড়ে বেরুলেন না তখন সহকারী ম্যানেজার অবিনাশবাবু অর্ধেন্দুবাবুকে সঙ্গে নিয়ে ম্যাজিস্ট্রেটের সামনে গিয়ে হাজির হলেন।'

সাধারণ নাট্যশালার প্রতিষ্ঠার সময় থেকে দু'তিন বছর ধ'রে দীনবন্ধুর সামাজিক নাটকগুলি রঙ্গমঞ্চে প্রায় একচেটিয়া আধিপত্য বিস্তার করে ছিল। কিন্তু তারপর যুগের পরিবর্তন ঘটল, লোকের রুচিরও পরিবর্তন ঘটল। সামাজিক সমস্যামূলক নাটকের জায়গায় এল রোমান্স—ঘটনার চমকপ্রদ সমারোহ ও কল্পনার বর্ণাঢ্য লীলা। বঙ্কিমচন্দ্রের রোমান্সগুলি অবলম্বনেই নাটকগুলি রচিত হয়েছিল এবং সেগুলি দর্শকদের অনাস্বাদিত-পূর্ব রহস্য ও সৌন্দর্যের রসে মাতিয়ে তুলল। বঙ্কিমচন্দ্রের পর এল পৌরাণিক ও ভক্তি-মূলক নাটকের যুগ, গিরিশচন্দ্র সেই যুগের অধিকর্তা। তারপর এসেছে ঐতিহাসিক নাটকের যুগ, মাঝে মাঝে কিছু সামাজিক নাটক। দ্বিতীয় মহাযুদ্ধের পরে ভারতীয় গণনাট্যসঙ্ঘের নাট্য-আন্দোলনের সময় থেকে পুনরায় 'নীলদর্পণ' নাটকের সমাদর শুরু হ'ল। 'নীলদর্পণে'র মধ্যে শোষিত ও নির্যাতিত মানুষের যে রক্তঝরা কাহিনী অবলম্বন করা হয়েছে তা নীল আন্দোলনের সীমা ও সময়ের মধ্যে আবদ্ধ বটে, কিন্তু তবুও তার একটি চিরন্তন বৈপ্লবিক আবেদন আছে। গণনাট্যসঙ্ঘের বিপ্লবী শিল্পীদের প্রাণে সেই আবেদন আগুনের বাণী হয়ে প্রবেশ করল। তাঁরা দেখলেন, সমাজের বাইরের রূপ ও পরিস্থিতি কিছুটা পাল্টায় বটে, কিন্তু ভিতরের প্রকৃতি অনেকটা অপরিবর্তিতই থাকে—সেই শোষক ও শোষিতের সংগ্রাম সেই নির্যাতিত মানবাত্মার অসহায় আর্তনাদ। কিন্তু তাঁরা ক্লাসিক নাটককেও তাঁদের সংগ্রামের হাতিয়ার স্বরূপ গ্রহণ করলেন। এখানেই তাঁদের ভুল হ'ল। নাটকের শেষে অত্যাচারিত কৃষকদের উত্তেজিত ও সোচ্চার অভ্যুত্থান দেখালেন। দীনবন্ধু কৃষক ও মধ্যবিত্ত মানুষের পরাজয় দেখিয়েছেন বটে, কিন্তু সেই পরাজয় বিচলিত দর্শকদের চিত্তে জয়ের সঙ্কল্প জাগিয়ে তোলে, অশ্রুবিন্দুকে রক্তবিন্দুতে পরিণত করবার শপথ তারা গ্রহণ করে। নাট্যকার যদি

চোখের সামনেই অত্যাচারিত মানুষকে জিতিয়ে দেন তা হলে দর্শকদের ভাবনা ও কল্পনায় সম্ভাবিত জয়ের রসাস্বাদনা আর থাকে না। সুবিদিত ক্লাসিক নাটকের উপর কলম চালালে তার ফল যে কত শোচনীয় হ'তে পারে তার একটি দৃষ্টান্ত হ'ল বর্তিকা নাট্যসংস্থা প্রযোজিত নীলদর্পণ নাট্যাভিনয়। নবরূপদাতা ও পরিচালক নাটকের দৃশ্যগুলি উলটিয়ে পালটিয়ে দিয়ে এবং নিজের রচনা জুড়ে নাটকটির হাল এমন করেছিলেন যে নাটকটিকে আর দীনবন্ধুর নাটক বলে চেনাই যেত না। কয়েক বছর আগে মিতালী সম্মিলনী প্রযোজিত নাট্যাভিনয় আধুনিক কালে নীলদর্পণ নাটকের শ্রেষ্ঠ অভিনয় রূপে স্বীকৃত হ'তে পারে। ওই অভিনয়ে নাটকের একটি সংলাপও পরিবর্তন করা হয়নি এবং প্রযোজনা ও সকলের অভিনয় হয়েছিল অপূর্ব। সাম্প্রতিক কালে জ্ঞানেশ মুখোপাধ্যায় পরিচালিত 'নীলদর্পণ' নাট্যাভিনয় বিভিন্ন স্থানে অনুষ্ঠিত হচ্ছে। একশ' চোদ্দ বছর পরেও নীলদর্পণ খাঁটি দর্পণ হয়ে আছে—নীলের না হোক, অন্য আর কিছুর।

দীনবন্ধুর দ্বিতীয় নাটক 'নবীন তপস্বিনী' ১৮৭৩ সালের ৪ঠা জানুয়ারী ন্যাশনাল থিয়েটারে অভিনীত হয়।[১] 'নবীন তপস্বিনী'র প্রধান আকর্ষণ ছিল জলধরের ভূমিকায় অর্ধেন্দুশেখরের অসামান্য অভিনয়। তিনিই এই নাটকের অভিনয় জনপ্রিয় করেন এবং তাঁর পরে এ-নাটক আর তেমন অভিনীত হয়নি। গিরিশচন্দ্রের কথায়, 'জলধর ও যোগেশ অর্ধেন্দুর শেষ অভিনয়। রঙ্গমঞ্চে আর নবীন তপস্বিনীর অভিনয় সম্ভব রহিল না।'[২] 'নবীন তপস্বিনী'তে জলধর একটি উপকাহিনীর চরিত্র মাত্র, কিন্তু অভিনয় গুণে এই চরিত্রটিকেই অর্ধেন্দুশেখর নাটকের প্রধান আকর্ষণ ক'রে তুললেন। শেক্সপীয়রের ফলস্টাফের মত জলধর স্বভাবে অসুন্দর কিন্তু আর্টের সৃষ্টির দিক দিয়ে সুন্দর। অর্ধেন্দুশেখরে অভিনয়ের যাদুস্পর্শে নাট্যকারের সুন্দর সৃষ্টি চিরস্মরণীয় হয়ে আছে। গিরিশচন্দ্র লিখেছেন, 'প্রতি গ্রন্থে অর্ধেন্দু প্রধান ও অতুলনীয়। তন্মধ্যে নবীন তপস্বিনীর জলধরের অভিনয় অতুলনীয় মধ্যে অতুলনীয়।'[৩] নবীন তপস্বিনীর দৃশ্যসজ্জা প্রশংসিত হয়েছিল কিন্তু সঙ্গীত প্রয়োগে তেমন কোনো লক্ষণীয় উন্নতি দেখা যায়নি। ১৮৭৩ সালের ১৮ই জানুয়ারী এই নাটকের দ্বিতীয় অভিনয় হয়েছিল।

১৮৭২ সালে দুর্গাপূজোর সময় চোরবাগানে লক্ষ্মীনারায়ণ দত্তের বাড়িতে 'বিয়ে পাগলা বুড়ো'র অভিনয় হয়েছিল। ন্যাশনাল থিয়েটারের প্রতিষ্ঠার পর ১৮৭৩ সালের ১৫ই জানুয়ারী 'বিয়ে পাগলা বুড়ো' পুনরায় অভিনীত হয়। 'নবীন তপস্বিনী'র ন্যায় বিয়ে পাগলা বুড়োতেও অর্ধেন্দুশেখর একাই যেন সমস্ত নাটকটির দায়িত্ব বহন করে-ছিলেন এবং অভিনয়ের যত উচ্ছ্বসিত প্রশংসা সবই যেন তাঁরই উপরে বর্ষিত হয়েছিল। 'মধ্যস্থ' পত্রিকায় (৬ই মাঘ, ১২৭৯) রাজীবলোচনের ভূমিকায় অর্ধেন্দুশেখরের অভিনয় সম্পর্কে লেখা হয়েছিল, 'রাজীবের অভিনয় সম্পূর্ণ সন্তোষজনক ও হাস্যোদ্দীপক হইয়া-ছিল। গৃহে বসিয়া পাঠ, অতিথির সহিত প্রসঙ্গত আপন বৃদ্ধদশার কথা অর্ধোক্তিতে বলিয়া আপনাপনি অপ্রস্তুত হওয়া, এবং ঘটকরাজের সহিত কথোপকথন ও তাৎকালিক অঙ্গভঙ্গী ইত্যাদি দেখিয়া আমাদের এমত ভ্রম হইয়াছিল যে আমরা যেন প্রকৃত ঘটনাস্থলেই উপস্থিত আছি।' ১৮৭৩ সালের ২২শে জানুয়ারী 'ইণ্ডিয়ান' মিররে' একজন দর্শকের

---

১। 'নবীন তপস্বিনী' আগেও অভিনীত হয়েছে। রাধামাধব কর তাঁর স্মৃতিকথায় লিখেছেন, 'আহিরীটোলায় জনায়ের পূর্ণ মুখুয্যের বাড়ীর বাঁধা স্টেজে নবীন তপস্বিনীর অভিনয় হইল।'

২। নটচূড়ামণি অর্ধেন্দুশেখর মুস্তফী, পৃঃ ৩৮

৩। নটচূড়ামণি অর্ধেন্দুশেখর মুস্তফী, পৃঃ ৬

যে পত্রখানি প্রকাশিত হয়েছিল তা' থেকেও কিছুটা অংশ উদ্ধৃত হ'ল। 'The eye, the action, the changes of voice and expression, the slow gait, the feeble motion, and the assumed vivaeity were exactly what one would expect to find them. But the master was in his art when lying down alone in his bed, he expatiated in a beautiful and well-paused soliloquy on the prospect of the forthcoming nuptials, which opened to him like a new Elysium.'

'নবীন তপস্বিনী'র ন্যায় 'বিয়ে পাগলা বুড়ো'ও পরে খুব কমই অভিনীত হয়েছে। দর্শকদের রুচি পরিবর্তনের ফলেই এই নাটকের প্রতি আর আকর্ষণ দেখা যায় নি। সাধারণ নাট্যশালার শতবর্ষপূর্তি উপলক্ষে অনেক পুরোনো নাটকের সঙ্গে 'বিয়ে পাগলা বুড়ো'রও কয়েকটি অভিনয় হয়েছে। গণ সংস্কৃতি সংস্থা বিভিন্ন মঞ্চে নাটকটি মঞ্চস্থ করেছিল এবং অভিনয় ও নাট্যপ্রয়োগ মোটামুটি প্রশংসিত হয়েছিল।

'নীলদর্পণে'র ন্যায় 'সধবার একাদশী'ও বহু সাড়া জাগানো মঞ্চ সফল নাটক। নাট্যশালার ইতিহাসেও এই নাটকটি বিশেষভাবে উল্লেখযোগ্য এ কারণে যে, এর অভিনয়ের মধ্যেই সাধারণ নাট্যশালার বীজ নিহিত ছিল। অমৃতলাল বসুর উক্তি উল্লেখযোগ্য—'That play was the unconscious germ of the publie stage.' বাগবাজারের কয়েকজন অভিনেতা মিলিত হয়ে বাগবাজার অ্যামেচার থিয়েটার নাম দিয়ে একটি সংস্থা গঠন করেন এবং ওই সংস্থার উদ্যোগে সধবার একাদশী নাটকের অভিনয় হয় ১৮৬৮ সালে সপ্তমী পূজার রাত্রিতে বাগবাজারের প্রাণকৃষ্ণ হালদারের বাড়িতে। রাধামাধব কর তাঁর স্মৃতিকথায় বলেছেন, 'নগেন বলিলেন—ওরা যাত্রা করেছে, এস আমরা থিয়েটার করি। তাহার কথায় আমরা সকলেই নাচিয়া উঠিলাম। নগেন থিয়েটারের সবই জানে, কারণ সে যে পদ্মাবতী নাটকে নিজে অভিনয় করিয়াছে। গিরীশবাবুর পরামর্শে সধবার একাদশী অভিনয় করিবার ব্যবস্থা করা হইল। শনি রবিবারে তালিম দেওয়া আরম্ভ হইল। বাগবাজারে দুর্গাচরণ মুখুয্যের পাড়ায় প্রাণকৃষ্ণ হালদারের বাড়ীতে স্টেজ বাঁধিয়া সপ্তমী পূজার দিন সধবার একাদশী অভিনীত হইল। অভিনয় ভাল হইল না। তবু আমাদের এই প্রথম অভিনয়ে কে কি সাজিয়াছিল শুনিবেন?

নিমচাঁদ—গিরীশচন্দ্র ঘোষ
ঘটিরাম—অর্ধেন্দুশেখর মুস্তফী
নকুড়—মহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়
জীবন—ঈশানচন্দ্র নিয়োগী
কাঞ্চন—রাধামাধব কর
কেনারাম—অরুণচন্দ্র হালদার
রামমাণিক্য—নীলকণ্ঠ গাঙ্গুলী
কুমুদিনী—আপালচন্দ্র বিশ্বাস
সৌদামিনী—মহেন্দ্রনাথ দাস
নটী—নগেন্দ্রনাথ পাল )'

কোজাগর পূর্ণিমার রাত্রিতে শ্যামপুকুরে নবীনচন্দ্র সরকারের বাড়িতে সধবার একাদশীর দ্বিতীয় অভিনয় হ'ল। প্রথম অভিনয় অপেক্ষা এই অভিনয় অনেক ভালো হ'ল। এই নাটকের তৃতীয় অভিনয় হ'ল এটর্নি দীননাথ বসুর বাড়িতে। ১৮৬৯(১৮৭০?) সালে শ্রীপঞ্চমীর রাত্রিতে রামপ্রসাদ মিত্রের বাড়িতে এই নাটকের চতুর্থ অভিনয় হয়েছিল। ভূমিকা-লিপি নিম্নরূপ ঃ

নিমচাঁদ—গিরীশবাবু
অটল—নগেন বন্দ্যোপাধ্যায়
কর্তা—অর্ধেন্দু
নকুল, নট—মহেন্দ্র বন্দ্যোপাধ্যায়
ঘটিরাম—অবিনাশ মুখোপাধ্যায়
ইনস্পেক্টর—ফেলু বোস
দামা—যোগেন্দ্র ভট্টাচার্য
রামমাণিক্য—রামমাধব কর

গোকুল—শিবচন্দ্র
কাঞ্চন—নন্দ ঘোষ
সৌদামিনী—সারদা দাস
কুমুদিনী—বিনোদ দাস
নর্তকীদ্বয়—শীতল দাস, নিমাই বন্দ্যোপাধ্যায়

এই অভিনয় সম্পর্কে গিরিশচন্দ্র তাঁর 'নটচূড়ামণি স্বর্গীয় অর্ধেন্দুশেখর মুস্তফী' পুস্তিকায় বলেছেন, 'কৃতবিদ্য বন্ধুগণেবেষ্টিত হইয়া গ্রন্থকার দীনবন্ধুবাবু, রায়বাহাদুর রামচন্দ্র মিত্র মহোদয়ের ভবনে উক্ত অবৈতনিক সধবার একাদশী সম্প্রদায়ের অভিনয় দর্শনার্থে আসেন। অর্ধেন্দুর জীবনচন্দ্রের ভূমিকা (part) জীবনচন্দ্রের অভিনয় দর্শনে সকলেই মুগ্ধ। স্বয়ং গ্রন্থকার অর্ধেন্দুকে বলেন, আপনি অটলকে যে লাথি মারিয়া চলিয়া গেলেন। উহা improvement on the author, আমি এবার সধবার একাদশীর নূতন সংস্করণে অটলকে লাথি মারিয়া গমন লিখিয়া দিব।'

'নীলদর্পণে'র ন্যায় 'সধবার একাদশী'ও সংস্কৃত প্রয়োগরীতি অনুসরণ করেছিল। এ-সম্পর্কে অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায় লিখেছেন, সে-সময়ে প্রত্যেক নাটকেই প্রায় নট-নটী লইয়া একটি প্রস্তাবনা থাকিত, কিন্তু সধবার একাদশীতে তাহা না থাকায় তখনকার প্রথা-মত গিরিশবাবু নট-নটী লইয়া একটি প্রস্তাবনা এবং আবশ্যক বোধে কয়েকটি গানও রচনা করিয়া দেন। এই গীতগুলি তৎকাল-প্রচলিত প্রসিদ্ধ প্রসিদ্ধ হিন্দিগানের অবিকল ছন্দ বজায় রাখিয়া রচিত হইয়াছিল।'[১] শুধু কেবল প্রস্তাবনা-দৃশ্যের জন্য নয়, নাটকের পাত্রপাত্রীদের মুখেও তিনি কয়েকটি গান রচনা করে দিয়েছিলেন। নকুলেশ্বর ও কুমুদিনীর দ্বারা গীত কয়েকটি গানের কথা এ-প্রসঙ্গে উল্লেখযোগ্য।

'সধবার একাদশী'র পঞ্চম অভিনয় বাগবাজারের লোকনাথ বসুর ভবনে, ষষ্ঠ অভিনয় খিদিরপুরের নন্দলাল ঘোষের বাড়িতে এবং সপ্তম অভিনয় চোরবাগানের লক্ষ্মীনারায়ণ দত্তের অট্টালিকা-প্রাঙ্গণে হয়েছিল। এই সপ্তম অভিনয়ের সঙ্গে 'বিয়ে পাগলা বুড়ো'র অভিনয়ও হয়েছিল। গিরিশচন্দ্র প্রহসনখানির প্রস্তাবনা স্বরূপ নিমচাঁদ বেশেই নিম্নলিখিত কবিতাটি আবৃত্তি করেন—

মাতলামীটে ফুরিয়ে গেল, দেখুন বুড়োর রং।
বাসর ঘরে টোপর প'রে কিবা বিয়ের ঢং॥
আয় না নসে রতা কোথা যা পারিস তা বল।
ক্ষমা করিবেন দোষ রসিক মণ্ডল॥
আসছে এবার ছোঁড়ার দল। ভুবনো নসে রতা।
সভ্যগণ নমস্কার, ফুরাল আমার কথা॥

'নীলদর্পণে'র মতই 'সধবার একাদশী'তে এমন কিছু নাট্য-উপাদান আছে, যেগুলি সমসাময়িকতার গণ্ডি অতিক্রম ক'রে চিরন্তনত্বের মহিমা লাভ করেছে। বিশেষ ক'রে নিমচাঁদের সংলাপের মধ্যে এমন চমকপ্রদ প্রাখর্য রয়েছে এবং তার চরিত্রের মধ্যেও এমন এক কৌতুকাবৃত বিষণ্ণ গভীরতা ব্যাপ্ত হয়ে আছে যে, তার চরিত্র বারে বারে কৌতূহলী ও রসিক দর্শকদের আকর্ষণ করেছে। নীলদর্পণের ন্যায় 'সধবার একাদশী'ও আজ পর্যন্ত পুরোনো হ'ল না।

মিনার্ভা ও ক্লাসিক থিয়েটারে যখন প্রবল প্রতিদ্বন্দ্বিতা চলছিল তখন গিরিশচন্দ্র মিনার্ভায় 'সধবার একাদশী' মঞ্চস্থ করেন। গিরিশচন্দ্র স্বয়ং নিমচাঁদের ভূমিকায় এবং তিনকড়ি কাঞ্চনের ভূমিকায় অবতীর্ণ হয়েছিলেন। এই অভিনয়ের সঙ্গে প্রতিযোগিতা

১। গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায়, পৃঃ ৬২

ক'রে অমরেন্দ্রনাথ ক্লাসিকে একরাত্রির জন্য 'সধবার একাদশী' মঞ্চস্থ করেন। ভূমিকাগুলি এরূপ নিমচাঁদ—অমরেন্দ্র দত্ত, অটল—প্রবোধচন্দ্র ঘোষ, জীবনচন্দ্র—চণ্ডীচরণ দে, নকুলেশ্বর —পূর্ণচন্দ্র ঘোষ, ঘটিরাম—হরিভূষণ ভট্টাচার্য, কেনারাম—নটবর চৌধুরী, কাঞ্চন—কুসুমকুমারী। অবশ্য অমরেন্দ্রনাথের নিমচাঁদ গিরিশচন্দ্রের নিমচাঁদ অপেক্ষা অনেক নিকৃষ্ট হ'ল।

গিরিশচন্দ্রের পর নিমচাঁদ ভূমিকায় স্মরণীয় অভিনয় করেন শিশিরকুমার ভাদুড়ী। শিশিরকুমার নাট্যমন্দিরে এবং পরে জীবনের অপরাহ্নকালে শ্রীরঙ্গমে নিমচাঁদের ভূমিকায় অবতীর্ণ হন। শিশিরকুমারের ব্যক্তিত্ব ও বৈদগ্ধ্য নিমচাঁদের চরিত্ররূপায়ণের পক্ষে বিশেষ উপযোগী ছিল। নিমচাঁদ মাতাল বটে, কিন্তু তাঁর মাতলামির মধ্যেও একটা সূক্ষ্ম আত্মসচেতনতা বজায় রয়েছে, সে কদর্য আমোদপ্রমোদে লিপ্ত হয়েও নিজেকে হারিয়ে ফেলে না, তীক্ষ্ন সমালোচনার দৃষ্টিকে অক্ষুণ্ন রাখে। তার বাইরের সত্তা পাঁকের মধ্যে লুটোপুটি খাচ্ছে, কিন্তু অন্তরসত্তা নিজের অধঃপতনের জন্য হাহাকার করছে। এই যে লিপ্ততা ও নির্লিপ্ততা, আচরণশীল ও বিচারশীল সত্তার বিরোধ, ইন্দ্রিয় ও মননের বৈপরীত্য—এই জটিল ও পরস্পরবিরোধী দিকগুলি ফুটিয়ে তোলা গিরিশচন্দ্র ও শিশিরকুমারের মত অন্তর্দৃষ্টিসম্পন্ন, বৈদগ্ধ্যদীপ্ত অভিনেতার পক্ষেই সম্ভব। দীনবন্ধু নিমচাঁদের মুখে বহু ইংরেজি উদ্ধৃতি দিয়েছেন, সেই উদ্ধৃতিগুলির মর্ম সম্পূর্ণ রূপে উপলব্ধি ক'রে যিনি নিজের আবেগ-অনুভূতি মিশিয়ে কথাগুলি সু-আবৃত্তি করতে পারেন তিনিই চরিত্রটিকে দর্শকদের কাছে জীবন্ত ক'রে তুলতে সক্ষম। শিশিরকুমার সেই ক্ষমতার যথার্থ অধিকারী ছিলেন, সেজন্য তাঁর নিমচাঁদকে কখনো ভোলা যায় না।

'সধবার একাদশী'র অভিনয়ের পর বাগবাজার অ্যামেচার থিয়েটার কর্তৃক 'লীলাবতী' নাটকের অভিনয়ের মহলা চলছিল। কিন্তু নাটকটি ওই সম্প্রদায় কর্তৃক মঞ্চস্থ হবার আগেই চুঁচুড়ায় বঙ্কিমচন্দ্র ও অক্ষয়চন্দ্র সরকারের তত্ত্বাবধানে ওই নাটকের অভিনয় হয়।[১] অমৃতবাজার পত্রিকায় অভিনয়ের সুখ্যাতি করা হয়েছিল। ওই অভিনয়ের সংবাদ পাঠ করে বাগবাজারের অভিনেতাদের জেদ হ'ল, তাঁরা 'লীলাবতী' মঞ্চস্থ করবেনই। অবশেষে শ্যামবাজারের রাজেন্দ্রনাথ পালের বহির্বাটীর প্রাঙ্গণে ১৮৭২ সালের ১১ই মে লীলাবতী নাটকটি মঞ্চস্থ হ'ল। রাধামাধব কর তাঁর স্মৃতিকথায় লিখেছেন, '১৮৭২ খৃস্টাব্দের বৈশাখ মাসে রাজেন্দ্র পালের বাড়ীতে লীলাবতী অভিনীত হইল। মুক্ত আকাশতলে উঠানের উপর দর্শকবৃন্দের বসিবার আসন করা হইয়াছিল। সন্ধ্যার সময় কালবৈশাখীর ঝড়-বৃষ্টিতে সমস্ত ভিজিয়া গেল। সেই ভিজে চেয়ারের উপর বসিয়া ডাক্তার মহেন্দ্রলাল সরকার প্রমুখ ভদ্রলোকগণ অভিনয় দর্শন করিলেন।' গিরিশচন্দ্র লিখেছেন, 'শ্যামবাজারের রাজেন্দ্রনাথ পালের বহির্বাটীর প্রাঙ্গণে রঙ্গমঞ্চ স্থাপিত, দৃশ্যপটগুলি ধর্মদাসবাবুর তুলিতে অঙ্কিত।'[২] সামান্য চাঁদার অর্থে কার্যসম্পন্ন হইয়াছে। কিন্তু অভিনয়ের সুখ্যাতি এত বিস্তৃত যে, দলে দলে লোক টিকিটের জন্য উমেদার।'[৩] অভিনয় সম্পর্কে গিরিশচন্দ্র বলেছেন, 'লীলাবতী অভিনয়ের অতিশয় প্রশংসা হইল। অভিনয় দর্শনে মুগ্ধ হইয়া দীনবন্ধুবাবু আমায় বলিয়াছিলেন, তোমাদের অভিনয়ের সহিত চুঁচুড়া দলের তুলনাই হয় না—আমি পত্র লিখিব—দুয়ো বঙ্কিম! সুপ্রসিদ্ধ ডাক্তার কানাইলাল দে, ঠাকুর বাড়ীর অভিনয়ের সহিত তুলনা করিয়া আমাদের নিকট প্রকাশ করেন

১। 'বঙ্কিমবাবু লীলাবতী নাটকের কিছু কিছু বাদ দিয়া ও কিছু কিছু পরিবর্তন করিয়া অভিনয়োপযোগী করিয়া দিয়াছেন।—গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায়। পৃঃ ৮০

২। রাধামাধব করের স্মৃতিকথায় যোগেন্দ্রনাথ মিত্র বলেছেন যে, মঞ্চ নির্মাণে তাঁর অংশ ছিল।

৩। নটচূড়ামণি স্বর্গীয় অর্ধেন্দুশেখর মুস্তফী, পৃঃ ২০

যে তিনি তথায় বলিয়া আসিয়াছেন, আপনাদের অভিনয় সোনার খাঁচায় দাঁড়কাক পোরা।'[১] গিরিশচন্দ্র হরবিলাসের ভূমিকায় অর্ধেন্দুশেখরের অভিনয় সম্পর্কে বলেছেন, 'রায় দীনবন্ধু মিত্র বাহাদুর অর্ধেন্দুর জীবনচন্দ্র দেখিয়া তাঁহার সম্পূর্ণ প্রতিভার পরিচয় পান নাই। লীলাবতীতে অর্ধেন্দুকে হরবিলাস দেখিয়া একেবারে চমৎকৃত হইলেন। তাঁহার মুখে আর প্রশংসা ধরে না।'[২] অর্ধেন্দুশেখর ঝি-এর ভূমিকাতেও অসাধারণ অভিনয় নৈপুণ্য দেখিয়ে সকলকে চমৎকৃত করেছিলেন। গিরিশচন্দ্রকে দীনবন্ধু বলেছিলেন, 'আমার কবিতা যে এমন করিয়া পড়া যায় তাহা আমি জানিতাম না।' সম্পূর্ণ ভূমিকালিপি নীচে দেওয়া হ'ল :

ললিত—গিরিশচন্দ্র ঘোষ
হেমচাঁদ—নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়
হরবিলাস ও ঝি—অর্ধেন্দুশেখর মুস্তফী
ক্ষীরোদবাসিনী—রাধামাধব কর,
নদেরচাঁদ—যোগেন্দ্রনাথ মিত্র
সারদাসুন্দরী—অমৃতলাল মুখোপাধ্যায় (বেলবাবু)
ভোলানাথ—মহেন্দ্রলাল বসু
মেজোখুড়ো—মতিলাল সুর
রাজলক্ষ্মী—ক্ষেত্রমোহন গঙ্গোপাধ্যায়
যোগজীবন—যদুনাথ ভট্টাচার্য
শ্রীনাথ—শিবচন্দ্র চট্টোপাধ্যায়
লীলাবতী—সুরেশচন্দ্র মিত্র
রঘু উড়ে—হিঙ্গুল খাঁ

'সধবার একাদশী'র ন্যায় 'লীলাবতী'তেও গিরিশচন্দ্র স্বরচিত কয়েকটি গান ঢুকিয়ে দিয়েছিলেন। প্রত্যেক শনিবারে রাজেন্দ্রবাবুর বাড়িতে অভিনয় দেখার জন্য ফ্রি টিকিটের ব্যবস্থা হয়েছিল। কিন্তু অভিনয়ের খ্যাতি ছড়িয়ে পড়বার সঙ্গে সঙ্গে এত ভিড় হ'তে লাগল যে, সম্প্রদায় নিয়ম করলেন যে, যাঁরা অভিনয় বুঝতে সক্ষম শুধু কেবল তাঁদেরই টিকিট দেওয়া হবে। এর ফলে অনেক দর্শক নিজেদের সার্টিফিকেট নিয়ে অভিনয়ের তিন-চারদিন আগে দলে দলে আসতে লাগলেন। পাঁচ রাত্রি অভিনয়ের পর প্রবল বর্ষার জন্য থিয়েটার বন্ধ হয়ে যায়। আশ্বিন মাসে পুজোর সময় শ্যামবাজারের প্রসিদ্ধ বন্দুকওয়ালা মথুরামোহন বিশ্বাসের বাড়িতে এ-পর্যায়ের শেষ অভিনয় হয়।[৩] 'লীলাবতী' পরে আর বিশেষ অভিনীত হয়নি। নাটকটির সংলাপের কৃত্রিমতা ও আড়ষ্টতা এবং তরল রোমান্স-রসের আতিশয্য পরবর্তী দর্শকদের কাছে প্রীতিকর হয়নি।

দীনবন্ধুর জামাই বারিক ১৮৭২ সালের ১৪ই ডিসেম্বর ন্যাশনাল থিয়েটারে অভিনীত হয়। অমৃতবাজার পত্রিকায় (১৯-১২-৭২) অভিনয় সম্পর্কে বলা হয়েছিল, 'এবারকার অভিনেতৃগণ এক একটি রত্ন বিশেষ। সকলের বিশেষতঃ পদ্মলোচন, বগলা ও বিন্দুর অংশ অপূর্ব হইয়াছিল।' ন্যাশনাল থিয়েটারে প্রথম অভিনয় রজনীতে আলো ও আসনের ব্যবস্থা ভালো ছিল না। কিন্তু সাত দিন পরে 'জামাই বারিকে'র অভিনয়ে আলো ও আসনের অনেকটা সুব্যবস্থা হয়েছিল। বিলিতি বাজনার পরিবর্তে লক্ষ্ণৌয়ের বাদকদের দ্বারা দেশী বাজনার বন্দোবস্ত হয়েছিল। রঙ্গমঞ্চের সান্নিধ্যে ধূমপান কিংবা কোন রূপ গর্হিত আচরণ নিষিদ্ধ হয়েছিল এবং রঙ্গমঞ্চ পরিচালনার জন্য একটি ম্যানেজিং কমিটি গঠিত হয়েছিল। অভিনয়ে আড়াই শ' টাকার টিকিট বিক্রয় হয়। 'জামাই বারিক' পরে ১৫ই ফেব্রুয়ারী, ১৮৭৩ ন্যাশনাল থিয়েটারে ৩রা এপ্রিল, ১৮৭৫ গ্রেট ন্যাশনাল থিয়েটারে অভিনীত হয়। 'জামাই বারিক' দীনবন্ধুর সবচেয়ে কৌতুকরসাত্মক প্রহসন, কিন্তু দর্শকদের

---

১। ঐ, পৃঃ ১৯—২০ ২। ঐ, পৃঃ ৫

৩। 'লীলাবতী'র অভিনয় পরবর্তীকালে ১১ই জানুয়ারী, ১৮৭৩ ন্যাশনাল থিয়েটারে, এবং ২৮শে ফেব্রুয়ারী, ১৮৭৪ পুনরায় ঐ মঞ্চে অনুষ্ঠিত হয়।

রুচির পরিবর্তনের ফলে এই অপূর্ব প্রহসনটি পরবর্তীকালে বিশেষ অভিনীত হয়নি। সাম্প্রতিক কালে পথিক নামে একটি অপেশাদার নাট্যসংস্থা এই নাটকটি কয়েকবার অভিনয় করেছিল। এদের অভিনয় মোটামুটি প্রশংসনীয়।

॥ ৩ ॥

দীনবন্ধুর নাটকগুলি এখন আলোচনা করা হচ্ছে।

॥ **নীলদর্পণ** ॥ 'নীলদর্পণ' বাংলা সাহিত্যের সর্বাপেক্ষা আলোড়ন সৃষ্টিকারী নাটক। আর কোনো নাটকই 'নীলদর্পণে'র ন্যায় এত ব্যাপকভাবে সমাজকে নাড়া দিতে পারেনি। জনচিত্তে এতখানি প্রভাব বিস্তার করতেও সক্ষম হয়নি। দীনবন্ধু 'নীলদর্পণ' নাটকটি রচনা করতে প্রবৃত্ত হলেন কেন সে বিষয়টি আলোচনা ক'রে দেখা যেতে পারে। যশোহর, নদীয়া ও কৃষ্ণনগর—এই অঞ্চলগুলিতেই নীলের চাষ বেশি হ'ত এবং নীলের হাঙ্গামাও এই সব অঞ্চলেই ব্যাপকভাবে দেখা গিয়েছিল। দীনবন্ধু স্বয়ং নদীয়া জেলায় অধিবাসী ছিলেন। সেজন্য নীলকর পীড়িত মধ্যবিত্ত ও কৃষকশ্রেণীর লোকেদের সঙ্গে তাঁর প্রত্যক্ষ পরিচয় ছিল। কেবল জন্মসূত্রেই নয়, কর্মসূত্রেও তিনি নদীয়া-যশোহরের লোকেদের সঙ্গে অত্যন্ত ঘনিষ্ঠভাবে মেশার সুযোগ পেয়েছিলেন। তিনি ডাকবিভাগে ইন্‌স্পেকটিং পোস্টমাস্টারের পদে নিযুক্ত ছিলেন।'[১] উড়িষ্যা বিভাগ থেকে তিনি নদীয়া বিভাগে বদলী হন। এই সময়ে নীলের হাঙ্গামা হয়। পরিদর্শক পোস্টমাস্টার রূপে নানা স্থানে ভ্রমণ করবার সময় তিনি এই সব হাঙ্গামা প্রত্যক্ষ করেন। বঙ্কিমচন্দ্র লিখেছেন, 'দীনবন্ধু নানা স্থানে পরিভ্রমণ করিয়া নীলকরদের দৌরাত্ম্য বিশেষ রূপে অবগত হইয়াছিলেন। তিনি এই সময়ে 'নীলদর্পণ' প্রণয়ন করিয়া বঙ্গীয় প্রজাগণকে অপরিশোধনীয় ঋণে বদ্ধ করিলেন।' পোস্ট অফিসের কাজে অনেক নীলকর সাহেবের সংস্পর্শে তিনি এসেছিলেন, তাদের প্রকৃতি ও আচরণ সম্পর্কে তাঁর প্রত্যক্ষ অভিজ্ঞতা ছিল। সুতরাং এ কথা বলা যায় নাট্যকার স্বচক্ষে একটি অগ্নিগর্ভ পরিবেশে যে অমানুষী নির্যাতন এবং সমন্বিত প্রতিরোধ লক্ষ্য করেছিলেন তারই যথাযথ চিত্র 'নীলদর্পণে' অঙ্কন করেছেন। কিন্তু প্রত্যক্ষ অভিজ্ঞতা সত্ত্বেও যিনি সরকারী কাজে নিযুক্ত ছিলেন, এবং নীলকরদের সুহৃদ ইংরেজদের অধীনে কাজ করতেন তিনি 'নীলদর্পণে'র ন্যায় সরকারবিরোধী এবং অত্যাচারী ইংরেজদের সমালোচনামূলক নাটক রচনা করতে প্রবৃত্ত হলেন কেন? এর কারণ অনুসন্ধান করতে হবে দীনবন্ধুর সহানুভূতিশীলতা এবং নির্ভীক পরার্থপরতার মধ্যে। বঙ্কিমচন্দ্র দীনবন্ধুজীবনীতে লিখেছেন, 'দীনবন্ধু পরের দুঃখে নিতান্ত কাতর হইতেন। নীলদর্পণ এই গুণের ফল। তিনি বঙ্গদেশের প্রজাগণের দুঃখ সহৃদয়তার সহিত সম্পূর্ণরূপে অনুভূত করিয়াছিলেন বলিয়াই নীলদর্পণ প্রণীত ও প্রচারিত হইয়াছিল।' নীলকরপীড়িত প্রজাদের দুঃখে তিনি এত বিচলিত হয়েছিলেন যে, তিনি তাঁর সীমাহীন বেদনা এবং অন্তহীন ক্ষোভ নাটকে প্রকাশ না ক'রে পারেননি, নিজের কোনো লাঞ্ছনা ও বিপদের সম্ভাবনা তিনি গ্রাহ্য করেননি।

---

১। বঙ্কিমচন্দ্র লিখেছেন, এই পদে নিযুক্ত হয়ে দীনবন্ধুকে অনবরত ভ্রমণ করতে হ'ত, যার ফলে তাঁর স্বাস্থ্য ভেঙ্গে গিয়েছিল। কিন্তু নানা জায়গায় ভ্রমণ করার ফলে তিনি বহুবিচিত্র অভিজ্ঞতা অর্জন করেছিলেন, যেগুলি তাঁর নাটকে তিনি কাজে লাগিয়েছিলেন। বঙ্কিমচন্দ্রের কথায়, 'দীনবন্ধু নানা দেশ ভ্রমণ করিয়া নানাবিধ চরিত্রের মনুষ্যের সংস্পর্শে আসিয়াছিলেন। তজ্জনিত শিক্ষার গুণে তিনি নানাবিধ রহস্যজনক চরিত্র সৃজনে সক্ষম হইয়াছিলেন।'—দীনবন্ধু জীবনী।

নানা দিক দিয়ে 'নীলদর্পণ' বাংলা নাটক ও নাট্যশালার ইতিহাসে স্মরণীয় হ'য়ে আছে। এই নাটকে সর্বপ্রথম রাজনৈতিক প্রতিবাদ ও প্রতিরোধের অগ্নিজ্বালাময় রূপ আমরা প্রত্যক্ষ করলাম। বিদেশী জাতির বিরুদ্ধে মিলিত স্বদেশী বিদ্রোহ এই প্রথম বলিষ্ঠভাবে ধ্বনিত হ'ল। অর্থনৈতিক শোষণের বাস্তব চিত্রও নাটকে এই প্রথম তুলে ধরা হ'ল। অর্থনীতিভিত্তিক সামাজিক অবস্থার একটি পূর্ণাঙ্গ রূপ এই নাটকে উদ্ঘাটিত হ'ল। এর আগে নাটকে আচার-সংস্কার ও অনুশাসনবদ্ধ জীবনের অবস্থাই প্রদর্শিত হয়েছে। কিন্তু গ্রামীণ অর্থনীতির বুনিয়াদের উপর সামাজিক জীবনকে স্থাপন ক'রে তার সমস্যা বিচার করা হয়নি। আধুনিক শিক্ষা ও ভাবধারার প্রভাবে আমাদের রুচি ও জীবনবোধের যে পরিবর্তন শুরু হয়েছিল তার পরিচয়ও এই নাটকে পাওয়া গেল। এ-পর্যন্ত মধ্যবিত্ত পারিবারিক জীবনরূপই বাংলা নাটকে স্থান পেয়েছে। কিন্তু এই প্রথম আঞ্চলিক ভাষায় কৃষক জীবনের মৃত্তিকাশ্রিত বাস্তবরূপ উদ্ঘাটিত হ'ল। আগে বাংলা নাটকে বাস্তব চিত্র আমরা পেয়েছি বটে, তবে সেই সব চিত্র অবিকল আলোকচিত্র মাত্র। কিন্তু নীলদর্পণে'র বাস্তবরস ঘটনা ও চরিত্রের গভীর অন্তঃপ্রদেশ থেকে উৎসারিত। নাট্যকারের সামগ্রিক পরিকল্পনা, জীবনবোধ ও শিল্প-চেতনার সঙ্গে এক অকৃত্রিম ও অখণ্ড বাস্তব রসবোধ ওতপ্রোতভাবে জড়িত হয়ে আছে। পাশ্চাত্ত্য নাট্যরীতি অনুসরণ করে পূর্ণাঙ্গ সামাজিক নাটকের সুসংবদ্ধ বৃত্তগঠনরীতি এই প্রথম দেখা গেল। কাহিনীর সঙ্গে উপকাহিনীর সুকৌশলী সংযোগ স্থাপন ক'রে এবং আদি, মধ্য ও অন্ত্য স্তরের অবিচ্ছিন্নতা বজায় রেখে শেক্‌সপীরীয় নাট্যরীতি অনুসরণে সুগঠিত সামাজিক নাটকের আদর্শ এই নাটকের মধ্য দিয়ে প্রতিষ্ঠিত হ'ল। নাটকে সাহেব চরিত্রের আমদানী, হিন্দী, ইংরেজী ও অশুদ্ধ বাংলা ভাষা মিশিয়ে এক অপূর্ব সাহেবী সংলাপের প্রবর্তন, আদালত দৃশ্যের অবতারণা প্রভৃতি নানা দিক দিয়ে 'নীলদর্পণ' পরবর্তী বহু নাটকের প্রাথমিক আদর্শ ছিল। 'কীর্তিবিলাস' ও 'বিধবা-বিবাহ' নাটকের কথা মনে রেখেও বলা যায় নাটকের সর্বাত্মক বিষাদান্তক পরিণতির দিক দিয়েও 'নীলদর্পণ' বাংলা নাটকের ইতিহাসে একটি আদর্শ স্থাপন করল। নীলদর্পণ সার্থক ট্র্যাজেডি হয়েছে কিনা সে-প্রশ্ন উঠতে পারে। কিন্তু সেই প্রশ্নের আলোচনা না ক'রেও বলা যেতে পারে যে, করুণরস শুধুমাত্র ঘটনাগত না হ'য়ে এই প্রথম চরিত্রকে আশ্রয় করল এবং করুণরসের উপাদানগুলির মধ্য দিয়ে বিকশিত হয়ে নাট্যচরিত্র তার অনিবার্য রসপরিণতি লাভ করল। রঙ্গমঞ্চের ইতিহাসে নীলদর্পণের গুরুত্বের কথা বিশদভাবে আগেই আলোচনা করা হয়েছে। সবচেয়ে বড় কথা নীলদর্পণ চিরকালের শোষিত ও অত্যাচারিত মানুষকে আলোড়িত ও উদ্দীপিত করেছে। অত্যাচারী ও অত্যাচারিতের পরিবর্তন হয়েছে। কিন্তু অত্যাচার রয়েছে। 'নীলদর্পণ' এই অত্যাচারের বিরুদ্ধে শাশ্বত প্রতিবাদ। সংগ্রামী মানুষ বারে বারে এই পুরোনো নাটককে নোতুন ক'রে নিয়েছে।

'নীলদর্পণে' যে সব শ্রেণীর চরিত্র অবতারণা করা হয়েছে তাদের শ্রেণীপরিচয় আলোচনা করা যেতে পারে। নাটকের প্রধান কাহিনীর চরিত্রগুলি মধ্যবিত্ত শ্রেণী থেকে গৃহীত হয়েছে। মধ্যবিত্ত শ্রেণী তখনও কৃষিনির্ভর ছিল,[১] নবীনমাধবের পরিবারও কৃষির উৎপাদন থেকে সচ্ছল জীবনযাত্রার অধিকারী ছিল। নিজেদের হাল বলদ দিয়ে তারা নিজেরাই জমিচাষের ব্যবস্থা করত। রায়তদের মত তাদেরও ভালো ভালো জমি চিহ্নিত করে নীলকর সাহেবরা তাদের নীল বুনতে বাধ্য করত। সেজন্য মধ্যবিত্ত ও রায়ত উভয় শ্রেণীই নীলকর

১। গোলোক বসুর উক্তি উল্লেখযোগ্য—'স্বর্গীয় কর্তারা যে জমাজমি ক'র্যে গিয়াছেন তাহাতে কখন পরের চাকরি স্বীকার করিতে হয়নি।'—১ম অঙ্ক, ১ম দৃশ্য।

সাহেবদের দ্বারা সমানভাবে উৎপীড়িত হ'ত। নীলের হাঙ্গামায় রায়তরা নীলকরদের বিরুদ্ধে বিদ্রোহ করলেও সেই বিদ্রোহের নেতৃত্ব দিয়েছিল মধ্যবিত্ত ভদ্রলোকশ্রেণীর লোক।[১] এ নাটকেও নীলবিদ্রোহের নায়ক নবীনমাধব। মধ্যবিত্ত পরিবার কৃষির যৌথ আয়ের উপর নির্ভরশীল ছিল সেজন্য পারিবারিক ভিত্তি একান্নবর্তিতার উপরে প্রতিষ্ঠিত ছিল। নবীনমাধবের পরিবার থেকে একমাত্র সেই নীলকরদের সঙ্গে বিরোধিতায় প্রবৃত্ত হয়েছিল। কিন্তু পরিবারের সকলের সঙ্গে তার এরূপ স্নেহসিক্ত একপ্রাণতা ছিল যে, নবীনমাধবের উপরে যে আঘাত এল তা' সমগ্র পরিবারকে বিপর্যস্ত করল, তার মৃত্যুতে গোটা পরিবারই যেন ধ্বংসের মুখে গেল। নবীনমাধবের সঙ্গে তার পরিবার এমন অবিচ্ছেদ্যভাবে জড়িত ছিল যে, সে পারিবারিক গণ্ডি থেকে মুক্ত হয়ে স্বতন্ত্র ব্যক্তিসত্তার স্বাধীন ক্রিয়া ও ভাবনার মধ্য দিয়ে সজীবতা লাভ করতে পারে নি। তখন শহরে কলেজী শিক্ষার প্রবর্তন হয়েছে, বিন্দুমাধব গ্রাম থেকে শহরে গিয়ে কলেজে পড়তে শুরু করেছে। শহরে নানারকম সামাজিক আন্দোলন চলছে, বিদ্যাসাগরের বিধবা-বিবাহ আন্দোলন সমাজে তুমুল আলোড়ন সৃষ্টি করেছে। কলেজে পড়ার জন্য বিন্দুমাধবের রুচিরও পরিবর্তন হয়েছে। নিজের স্ত্রীকে লেখাপড়া শেখাবার আগ্রহ থেকে তার কিছু আভাস পাওয়া যায়। একান্নবর্তী পারিবারিক জীবনের কয়েকটি চিরমান্য মূল্যবোধ নারীসমাজকে নিয়ন্ত্রণ ক'রে চলেছিল—পাতিব্রত্য, সেবা ও সহিষ্ণুতা, কর্তব্যপরায়ণতা ও গুরুজনদের প্রতি ভক্তিশ্রদ্ধার আদর্শ পারিবারিক জীবনের শান্তি ও শৃঙ্খলা দৃঢ়ভাবে বজায় রেখেছিল। কৃষিভিত্তিক একান্নবর্তী জীবনের কাঠামো অক্ষুণ্ণ রাখার জন্য এই সব আদর্শের প্রয়োজন হয়েছিল।

নাটকের উপকাহিনীর চরিত্রগুলি কৃষক সমাজ থেকে গৃহীত হয়েছে। সাধুচরণের পরিবারের পুরুষ ও নারীচরিত্রগুলির মধ্য দিয়ে মোটামুটি তখনকার কৃষক সমাজের বহিজীবন ও পারিবারিক জীবনের পরিচয় পাওয়া যায়। ওই পরিবারের চরিত্রগুলি ছাড়াও সাধারণ রায়তদের পরিচয় দেবার জন্য নাট্যকার দ্বিতীয় অঙ্কের প্রথম দৃশ্যের অবতারণা করেছেন। নীলের চাষকে কেন্দ্র ক'রেই এই সব রায়ত চরিত্রকে ফুটিয়ে তোলা হয়েছে। এই চাষে তাদের সর্বদিক দিয়ে ক্ষতি ও বঞ্চনা ছাড়া আর কিছুই প্রাপ্য ছিল না আবার এই চাষে অনিচ্ছা প্রকাশ করলেও তাদের অবর্ণনীয় অত্যাচার সহ্য করতে হ'ত।[২]

দীনবন্ধু অত্যাচারিত প্রজাদের প্রতি সীমাহীন সহানুভূতির দ্বারা চালিত হয়েছিলেন। সেজন্য অত্যাচারের নৃশংসতা[৩] এবং দুঃখভোগের প্রচণ্ডতা দুই-ই অতিশয়িতরূপে তিনি

---

১। নীলবিদ্রোহের নেতৃত্ব করেছিল নদীয়ার অন্তর্গত চৌগাছা নিবাসী দু'জন নীলকুঠীর প্রাক্তন দেওয়ান—বিষ্ণুচরণ বিশ্বাস ও দিগম্বর বিশ্বাস।

২। নীলের চাষ রায়তদের পক্ষে যে কিরূপ ক্ষতিকর ছিল নীল কমিশনের প্রতিবেদনে তা সুস্পষ্টভাবে উল্লেখ করা হয়েছে। স্যার পিটার গ্র্যাণ্ট কমিশনের প্রতিবেদনের উপর মন্তব্য করে বলেছেন 'On the part of the ryots the complaints are that by oppression and acts of unlawful violence in themselves very harassing, they are compelled to engage to cultivate indigo or to cultivate it without engagement, for the planter at a nominal price which even if fully paid would be ruinously unprofitable. The fact of frequent acts of unlawful violence and oppression is fully proved and the motive is manifest; also the extreme inadequacy of the price paid by the planter and the unwillingness with which indigo is cultivated by the ryot are fully proved.'

৩। নীল কমিশনের রিপোর্টে রায়তদের প্রতি অত্যাচারের যে বর্ণনা দেওয়া হয়েছে তার কিছুটা উদ্ধৃত হ'ল, '....and that instances can be shown where planters or their

নাটকের মধ্যে তুলে ধরেছেন। দর্শক ও পাঠকদের মনে তিনি অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ এবং নিপীড়িত জনগণের জন্য সমবেদনা জাগাতেই চেয়েছিলেন। নীলকরদের বিরুদ্ধে বিদ্রোহী প্রজাদের অভ্যুত্থানের চিত্র তিনি আঁকেন নি,[১] কারণ সেরূপ চিত্র থাকলে দর্শক ও পাঠকদের মানসিক উত্তেজনা ও করুণ রসাস্বাদনার কিছুটা লাঘব হ'ত।' কিন্তু নাট্যকার তা' চান নি। তিনি চেয়েছিলেন, একতরফা অত্যাচারের নিষ্ঠুরতার বিরুদ্ধে ক্রুদ্ধ ধিক্কারকে চিরস্থায়ী করতে এবং প্রতিকারহীন কৃষকদের দুঃখের চিরন্তন আবেদন জাগিয়ে রাখতে। অত্যাচার ও প্রতিরোধ সমান পরিমাণে পরিস্ফুট হলে নাট্যকারের শৈল্পিক উদ্দেশ্য ব্যাহত হ'ত।

কৃষকদের শ্রেণীগত অর্থনৈতিক দিকই যে শুধু নাটকের মধ্যে দেখানো হয়েছে তা নয়, তাদের ব্যক্তিগত ও মানবিক দিকেরও বাস্তব চিত্র নাটকে পাওয়া যায়। হিন্দু-মুসলমানের মধ্যে তখন সাম্প্রদায়িক সম্প্রীতি অটুট ছিল। উপকারী হিন্দু পরিবারের প্রতি তোরাপের বিশ্বস্ত ও একান্ত অনুরক্ত মনোভাব ও আচরণ এবং নবীনমাধবকে বাঁচাবার জন্য তার প্রাণান্তকর প্রচেষ্টা সকলেরই প্রীতি ও প্রশংসা উদ্রেক করবে। সাধারণ কৃষক চরিত্রগুলি চিরকালের সাধারণ মানুষের মত অজ্ঞ, দুর্বল, আত্মবিশ্বাসহীন, স্বল্পে তুষ্ট; ছোট ছোট সুখদুঃখের আবর্তের মধ্যেই সীমাবদ্ধ। তাদের সামাজিক স্বীকৃতি সঙ্কুচিত, মর্যাদা উপেক্ষিত, কিন্তু ভদ্রশ্রেণীর লোকেদের মতই তাদের হৃদয় স্নেহপ্রেমে সমৃদ্ধ, তাদের নীতিবোধ সরল দৃঢ়তার দুর্গে সুরক্ষিত এবং ধর্ম তাদের কাছে অপরিবর্তনীয় আশ্রয়।

নাটকে যে বিদেশী চরিত্রগুলি দেখানো হয়েছে সেগুলি কিছুটা অতিরঞ্জিত হলেও তখনকার ইংরেজ সম্প্রদায়ের যথার্থ প্রতিনিধি। নীলকর সাহেব এবং প্রশাসক ইংরেজদের অন্যায়, অবিচার এবং নীতিবিগর্হিত কাজ অনেক সৎ ও ন্যায়পরায়ণ ইংরেজই নিন্দা করেছেন।[২] 'নীলদর্পণে' যে সব ইংরেজ চরিত্রগুলি অঙ্কিত হয়েছে সেগুলির অধিকাংশই সত্য চরিত্র অবলম্বনে পরিকল্পিত হয়েছে। বারাসতের নীলকর আর, টি. লারমুরের

---

servants have burnt and knocked down homesteads, plundered bazars, kidnapped and carried off respectable inhabitants and confined them for weeks and months in dark places, transporting them from factory to factory to elude the pursuit of the Police, that even darker outrages on women have been openly perpetrated....'

—দীনবন্ধু এই সব অত্যাচারের প্রতিটিই তাঁর নাটকে স্থান দিয়েছেন।

১। 'The exasperated peasantry took to various means, in some cases most daring, to molest the planter. Europeans riding about the country were insulted and assaulted. Planters were violently resisted in the performance of their usual works, such as measuring lands, ameens khalasis, gomasthas were taken prisoner.—History of Indigo Disturbances by Lalit C. Mitra, p-37.

২। রেভারেণ্ড লং সাহেব আদালতে যে বিবৃতি দিয়েছিলেন তা থেকে কিছুটা উদ্ধৃত হ'ল, 'As a missionary, I have deep interest in seeing the faults of my countrymen corrected ; for after a residence of my 20 years in India, I must bear this testimony—that of all the obstacles of the spread of Christianity in India, one of the greatest is the irreligious conduct of many of my own countrymen.'

স্যার পিটার গ্র্যান্ট, অ্যাসলী ইডেন, হার্সেল, সিটনকার প্রভৃতি ইংরেজসমাজের শ্রেষ্ঠ প্রতিনিধিগণ নির্যাতিত প্রজাদের পক্ষ অবলম্বন করেছিলেন। The Bengal Hurkaru পত্রিকায় লেখা হয়েছিল, 'The animus of Messrs Grant Eden Herschel and Seton Karr has been directed only against their countrymen not against the natives.'

নৃশংস অত্যাচার সম্ভবত নাট্যকারকে উড চরিত্র অঙ্কনে উদ্বুদ্ধ করেছিল। এই লারমুরই প্রজাদের প্রহার করবার জন্য চামড়া লাগানো বেত 'শ্যামচাঁদ' অথবা 'রামকান্ত' উদ্ভাবন করেছিল। নদীয়ার এক কারখানার ছোটসাহেব অর্চিবল্ড্ হিল্স্ হরমণি নামে কৃষ্ণ-নগরের এক অপরূপ সুন্দরী কৃষককন্যাকে অপহরণ ক'রে তার ঘরে রাত সাড়ে এগারোটা পর্যন্ত আবদ্ধ করে রেখেছিল। রোগসাহেব চরিত্রটির মধ্যে নরপশু হিল্স্‌কেই নাট্য-কার ফুটিয়ে তুলেছেন। একটি বিষয় স্বীকার করতেই হবে যে দীনবন্ধু শুধু নিষ্ঠুর অত্যাচারী ইংরেজকেই তাঁর নাটকে দেখান নি, উদার, সদাশয়, প্রজাদরদী ইংরেজকেও দেখিয়েছেন, অবশ্য গৌণ চরিত্র ও প্রাসঙ্গিক আলোচনাতেই এই ভালো ও বড়ো ইংরেজকে দেখা গিয়েছে। দীনবন্ধু শুধু নীলকর সাহেবদের চরিত্রের মধ্যেই গর্হিত ও অমানবিক স্বভাব ও আচরণ লক্ষ্য করেছেন, তিনি আরো ইঙ্গিত করেছেন যে নীলকর সাহেবদের মধ্যেও কেউ কেউ আগে হয়তো স্বাভাবিক মানবিকগুণসম্পন্ন ছিল, কিন্তু নীলের কাজে প্রবৃত্ত হবার পরেই তাদের চরিত্রের বিকৃতি ঘটেছে। রোগ সাহেব ক্ষেত্রমণির উপর অত্যাচার করতে উদ্যত হ'য়ে বলেছে, 'আমরা স্বভাবতঃ মন্দ নই, নীলকর্মে আমাদের মন্দ মেজাজ বৃদ্ধি হইয়াছে।'

'নীলদর্পণে'র সংলাপ আলোচনা করলে নাটকের চরিত্র ও রসসৃষ্টিতে দীনবন্ধুর উৎকর্ষ ও দুর্বলতার পরিচয় পাওয়া যাবে। দীনবন্ধু চরিত্র অনুযায়ী সংলাপ প্রয়োগ সম্পর্কে বিশেষ সচেতন ছিলেন। সেজন্য তাঁর নাট্যসংলাপ চরিত্রের সংলাপ হ'য়ে উঠেছে, নাট্যকারের সংলাপ হয়নি। এ-বিষয়ে সম্ভবত সংস্কৃত নাটকের আদর্শ তাঁর সম্মুখে ছিল। সংস্কৃত নাটকের ন্যায় তাঁর নাটকেও উচ্চশ্রেণীর চরিত্রগুলি কবিত্বপূর্ণ অভিজাত ভাষা ব্যবহার করেছে এবং নিম্ন শ্রেণীর চরিত্রগুলি প্রাকৃতভাষা অর্থাৎ তদ্ভবশব্দবহুল আঞ্চলিক ভাষা ব্যবহার করেছে। উচ্চশ্রেণীর চরিত্রগুলির ভাষা নিয়েই প্রথমে আলোচনা করা যেতে পারে। উচ্চশ্রেণীর সব চরিত্রের ভাষা আবার একরকম নয়। নবীনমাধব ও বিন্দুমাধবের ভাষা সবচেয়ে অলংকৃত ও সংস্কৃত শব্দবহুল এবং সেজন্য সবচেয়ে কৃত্রিম ও আড়ষ্ট হ'য়ে পড়েছে। নাট্যকার চরিত্র দুটির সংলাপে অতিরিক্ত মর্যাদা দিতে গিয়ে তাদের স্বাভাবিক প্রাণশক্তি নষ্ট ক'রে ফেলেছেন। সংস্কৃত নাটকের দূরাশ্রিত কল্পনারঞ্জিত পরিবেশে সংলাপের কবিত্ব ও অলংকরণ স্বাভাবিক। কিন্তু নীলদর্পণের প্রত্যক্ষ বাস্তব সমস্যার উত্তপ্ত পরিবেশে বহুমূল্য বসনভূষণশোভিত ভাষার ধীর মন্থরগতি নিতান্তই বিসদৃশ মনে হয়। নবীনমাধবকে নাট্যকার তাঁর আদর্শ চরিত্ররূপে প্রতিষ্ঠিত করতে চেয়েছেন, সেজন্য তাঁর মুখে এত গম্ভীর ও মর্যাদাসম্পন্ন শব্দ প্রয়োগ করেছেন যে, সেই সব শব্দের আড়ম্বরে তার প্রাণের ভাব স্বাভাবিক বহিঃপ্রকাশের পথ আর খুঁজে পেল না। ক্ষেত্র-মণির অপহরণের সংবাদ শুনে নবীনমাধব বলছে, 'এই মুহূর্তেই যাইব—কেমন দুঃশাসন দেখিব, সতীত্ব শ্বেত উৎপলে নীলমণ্ডুক কখনই বসিতে পারিবে না।' অলংকারের চাপে এখানে নবীনমাধবের ক্রোধ ও উত্তেজিত সংকল্প স্বাভাবিক ভাষারূপ পেল না। নবীনমাধবের সংলাপ অনেক স্থলেই অতিরিক্ত দীর্ঘ হবার ফলে তা একঘেয়ে ও অনাটকীয় হ'য়ে পড়েছে। সংলাপের এই দীর্ঘতার কারণ, নবীনমাধবের কথার মধ্যে নাট্যকার অনেক স্থলেই নিজের বক্তব্য বলতে চেয়েছেন। সেজন্য নবীনমাধবের সংলাপ সে-সব স্থলে পরিস্থিতি ও প্রসঙ্গ বহির্ভূত হয়ে বিস্তৃত আক্ষেপ, অনুযোগ ও উপদেশে পরিপূর্ণ হ'য়ে পড়েছে। বিন্দুমাধবের সংলাপের কৃত্রিমতার কারণ, প্রধানত তার মধ্য দিয়েই নাটকে শোকের আবেগ প্রকাশ করা হয়েছে, কিন্তু শোকাবেগ প্রকাশের ভাষারীতিটি ব্যর্থ হয়েছে। এখানেও শব্দের অতিশয়িত গাম্ভীর্য এবং অলঙ্কারের নাট্যক্রিয়াবিচ্ছিন্ন কৃত্রিম ঐশ্বর্য শোকের স্বতঃস্ফূর্ত আবেগকে অবরুদ্ধ ক'রে ফেলেছে। যেখানেই নাট্যকার তীব্র আবেগ

প্রকাশ করবার জন্য ভাষার শক্তি ও সম্পদ সন্ধান করেছেন সেখানেই তিনি ব্যর্থ হয়েছেন। কারণ সেখানে তাঁর ভাষা সাহিত্যিক ভাষা হ'য়ে পড়েছে, নাট্যভাষা হ'য়ে ওঠেনি। বাক্যগুলিকে ছোট ছোট ক'রে, বাক্যবিন্যাসরীতির মধ্যে বৈচিত্র্য এনে, শব্দ ও বাক্যাংশের পুনরুক্তি এবং অসমাপ্ত ও অর্ধসমাপ্ত শব্দের প্রয়োগ ক'রে ভাষাকে নাট্যভাষা ক'রে তোলা যায়। দীনবন্ধু আবেগ প্রকাশের সময় এই নাট্যভাষা সম্পর্কে সচেতন ছিলেন না। স্ত্রীচরিত্রগুলি যখন নিজেদের মধ্যে সাধারণ কথাবার্তা বলেছে তখন তাদের ক্রিয়া ও কথার সম্পূর্ণ সঙ্গতি থাকার ফলে তাদের চরিত্ররূপও বিশেষ সজীব হ'য়ে উঠেছে। কিন্তু যখনই প্রেম অথবা শোকের কোনো গভীর আবেগ প্রকাশ করতে গেছে তখনই ভাষার উচ্ছ্বাস, সমাসবদ্ধ শব্দের ভার এবং আড়ষ্ট অলংকারের বাহুল্য তাদের আবেগকে প্রাণহীন ক'রে ফেলেছে। দ্বিতীয় অঙ্কের দ্বিতীয় গর্ভাঙ্কে সরলতা যেখানে বিন্দুমাধবের চিঠি হাতে নিয়ে স্বামীর জন্য প্রেমোচ্ছ্বাস প্রকাশ করেছে সেখানে দীর্ঘ স্বগতোক্তির একঘেয়েমি তো আছেই, তার সংগে অলংকৃত বাক্যগুলির কৃত্রিমতার ফলে সরলতার সুগভীর হৃদয়াবেগ দর্শকচিত্তে কোনো সাড়া জাগাতেই পারে না। তেমনি পঞ্চম অঙ্কের দ্বিতীয় গর্ভাঙ্কে সৈরিন্ধ্রীর শোক এবং চতুর্থ গর্ভাঙ্কে সরলতার খেদও পরিস্থিতির দিক দিয়ে অকৃত্রিম ও অনিবার্য হ'লেও প্রকাশভঙ্গির আড়ষ্টতার জন্য নাট্যক্রিয়াকে জীবন্ত ক'রে তুলতে পারে নি। অথচ সাবিত্রীর শোকোচ্ছ্বাস দর্শকচিত্তকে গভীর ভাবে আলোড়িত করে, কারণ তাঁর শোক শব্দ ও অলংকারের আতিশয্যের মধ্য দিয়ে নিজেকে জাহির করে নি অসংগত ও অসংবদ্ধ বাক্যের মধ্যে প্রচ্ছন্ন রয়েছে, সেজন্য সেই শোকের ব্যঞ্জনা দর্শকচিত্তে স্বতঃস্ফূর্ত বেগে সঞ্চারিত হয়।

কৃষক চরিত্রগুলির সংলাপের নিখুঁত বাস্তবতা চরিত্রগুলিকে তাজা জীবনরসে প্রাণবন্ত ক'রে তুলেছে। যশোহরে নীলকরদের অত্যাচার সবচেয়ে ভয়াবহ হ'য়ে উঠেছিল। সেজন্য নাট্যকার যশোহরের গ্রামাঞ্চল থেকেই তাঁর কাল্পনিক নাট্যকাহিনীর উপাদান গ্রহণ করেছেন। সেই গ্রামাঞ্চলের খাঁটি মাটির রূপ আঞ্চলিক ভাষার মধ্য দিয়ে অত্যন্ত বাস্তবধর্মী হ'য়ে উঠেছে। কৃষকদের জীবনরূপ আঞ্চলিক ভাষা ছাড়া কখনই সত্য হ'য়ে উঠত না। যশোহরের এই আঞ্চলিক ভাষার কতকগুলি বৈশিষ্ট্য সংক্ষেপে উল্লেখ করা যেতে পারে। ১। শব্দের অন্ত্য স্বরবর্ণ এ-র ই-তে রূপান্তর, যথা, দিকি (দিকে), মুখি (মুখে), নীলি (নীলে), জমিতি (জমিতে), বুকি (বুকে), দিনি (দিনেই), সঙ্গি (সঙ্গে), তাইতি (তাইতে), দাসদিগিতি (দাসদীঘিতে)। ২। র ও ল-এর ন-তে রূপান্তর, নোক (লোক), নেগেচে (লেগেছে), নজ্জা (লজ্জা), নচা (রচা), নাঙ্গল (লাঙ্গল), নেয়েতের (রায়তের > রেয়েতের)। ৩। অঘোষ বর্ণের ঘোষবৎ বর্ণের দিকে প্রবণতা—মেয়েডা (মেয়েটা), এতডা (এতটা), গোডার (গুওটার), চাড্ডি (চারটি > চাট্টি), ওডা (ওটা), জমিডে (জমিটে)। ৪। শব্দের আদিস্থিত র অনেক স্থলে স্বরবর্ণে পরিণত, আজাদের (রাজাদের), অক্ত (রক্ত), আৎ (রাত), একেচ (রেখেছ), ৫। শব্দের অন্তস্থিত এক বা একাধিক বর্ণের বিলোপ—কনে (কোনখানে > কোনহানে > কোহানে > কোয়ানে > কনে), দিনি (< দেখিনি), খামাত্তে (< খামার থেকে)। ৬। সমীভবনের প্রবণতা, এট্টু (< একটু), চাড্ডি (চারটি > চারডি > চাড্ডি), মান্নি (< মারানি), পত্তিবাসী (প্রতিবাসী > পরতিবাসী > পত্তিবাসী), পুন্নো (< পূর্ণ), পিত্তিমে (প্রতিমা > পরতিমা > পত্তিমা > পিত্তিমে) ৭। ইতে ও ইলে অসমাপিকা এ-র ই-তে পরিণতি—দেখতি (দেখতে), খাতি (খেতে), দিতি (দিতে), হতি (হ'তে), ঘুমুতি (ঘুমুতে), ফিরতি (ফিরতে), কত্তি (করতে), আনতি (আনতে)। ধল্লি (ধরলে), দ্যাখতি (দেখতে), কাঁপতি (কাঁপতে), হলি (হ'লে), কান্তি (কাঁদতে > কাঁদতি > কান্তি)।

নিম্নশ্রেণীর চরিত্রগুলির সংলাপ অলঙ্কার প্রয়োগে ধারাল, প্রখর হ'য়ে উঠেছে। কিন্তু সেই সব অলঙ্কার চিরপ্রচলিত সাহিত্যিক অলঙ্কার নয়, সেগুলির উৎস নিহিত রয়েছে বাস্তব জীবনের অভিজ্ঞতার ক্ষেত্রে, উপমানবস্তুগুলি গ্রহণ করা হয়েছে চরিত্রগুলির প্রাত্যহিক পরিচিত জগৎ থেকে। কয়েকটি দৃষ্টান্ত দেওয়া হচ্ছে, যথা, আহা, 'জমি তো না য্যান সোনার চাঁপা', 'মোর মার বুকি য্যান বিদেকাটি পুড়য়ে দিতি নাগলো', 'কথা কয় যেন বোকা ছাগলে ফ্যাবা মারে', 'গোড়ার পা য্যান বলদে গোরুর খুর', 'ময়নার ম্যাটে সাদ খাঁদের ধলা দামড়া আর জমাদ্দারদের বুদো এঁড়ের নড়ুই বেদলো', 'আমরা প্রাণের ভিতর তো পাঁজার আগুন জ্বলবে', 'মাগি যেন অন্নপুন্নো', 'নমীর আৎ বুঝি পোয়ালো, মোর সোনার পিত্তিমে জলে যায়'।

শান্ত ও নিষ্প্রভ সংলাপ বিদ্যুতের মত ঝলসে ওঠে, যদি কথার মধ্যে প্রবাদ ও প্রবচন ব্যবহার করা হয়। প্রবাদ-প্রবচনের মধ্যে বহু অভিজ্ঞতালব্ধ, সর্বজনগ্রাহ্য কোনো সত্য নিহিত থাকে। সেগুলি কথাপ্রসঙ্গে ব্যবহার করলেই কোনো বিশেষ উক্তি অকাট্য যুক্তি ও নিত্য সত্যের মধ্যে বাঁধা পড়ে। গ্রাম্য মানুষ বহু যুক্তি দিয়ে সবিস্তারে নিজের বক্তব্য তুলে ধরতে পারে না, কিন্তু কোনো সংক্ষিপ্ত বাক্য অথবা সমিল ছড়ার মধ্য দিয়ে যখন সাংসারিক কোনো জীবনসত্যকে প্রকাশ করে তখন তার উদ্দেশ্য সম্পূর্ণরূপে সিদ্ধ হয়। নীলদর্পণে এ-ধরনের প্রবাদ-প্রবচন প্রয়োগের ফলে সংলাপ সরস ও শাণিত হ'য়ে উঠেছে। কয়েকটি দৃষ্টান্ত দেওয়া হ'ল, 'জীব দিয়েছে যে, আহার দেবে সে', 'পুঁইচে কি এত ভারি রে প্রাণ, পুঁইচে কি এত ভারি, মনের মত হলি পরে বাউ পল্লাতে পারি', এক ঝাড়ের বাঁশ বটে— কোনখানায় দুর্গাঠাকুরুণের কাঠাম, কোনখানায় হাড়ির ঝুড়ি, 'ভাল ২ করে গ্যালাম কেলোর মার কাছে। কেলোর মা বলে আমার জামার সঙ্গে আছে' ইত্যাদি।

নীলদর্পণের সাহেব চরিত্রগুলির মুখে নাট্যকার এমন ভাষা দিয়েছেন যা পরবর্তীকালের বহু নাটকে সাহেব চরিত্রের ভাষারূপে অনুসৃত হয়েছে। এই ভাষা ইংরেজী, হিন্দী ও বাংলার মিশ্রিত এক জগাখিচুড়ি ভাষা। সাহেবদের মুখে খাঁটি ইংরেজী ভাষা বাংলা নাটকে অসংগত হ'ত, আবার খাঁটি বাংলা ভাষা দিলেও তাদের সাহেবী চারিত্রিক বৈশিষ্ট্য বজায় থাকত না। সাহেবদের চরিত্রের মত তাদের ভাষাও উগ্র, উদ্ধত, বেপরোয়া ও অশালীন। ভাষার এই দাপট ও দার্ঢ্য ইংরেজী ও হিন্দীর মিশ্রণের মধ্যে জোরালো রূপ পায়। সাহেবরা তাদের চাকর, খানসামা, আর্দালী, বাবুর্চি প্রভৃতির সঙ্গে কাজ চালাবার জন্য যে হিন্দী শিখে নিত তা শিষ্ট ও মার্জিত হিন্দী ছিল না। এ-দেশীয় লোকেদের সঙ্গে কথা বলবার সময় এই হিন্দীই তারা ব্যবহার করত। আবার বাঙালী চরিত্রের সঙ্গে কথা বলবার সময় কিছু বাংলা বাক্যও ব্যবহার করা দরকার। কিন্তু বিশুদ্ধ বাংলা ভাষা ব্যবহার করলে তাদের সাহেবীরূপ বজায় থাকত না, সেজন্য তাদের ব্যবহৃত বাংলায় উচ্চারণ-বিকৃতি, কর্তা ও ক্রিয়াপদের সম্পর্ক-বিপর্যয় এবং উদ্ভট বাক্য বিন্যাসরীতি লক্ষ্য করা যায়। এ-ভাষা যতই অশুদ্ধ ও বিকৃত হোক না কেন, সাহেবদের ভাবমূর্তি ফুটিয়ে তুলতে এর সফলতা লক্ষণীয়। 'শালা বড় হারামজাদা, দাদনের টাকা নিবি তুই, চাস দিতে হবে আমি, শালা বড় বজ্জাত (জুতার গুঁতা প্রহার) শ্যামচাঁদকা সাৎ মুলাকাৎ হোনেসে হারামজাদকি সব ছোড় যাগা।'—এই সংলাপে বাংলা ও হিন্দী গালাগালির অদ্ভুত মিশ্রণ হয়েছে। ক্রোধ বৃদ্ধি পাবার সঙ্গে সঙ্গে শুধু কেবল অবিমিশ্র হিন্দী বোলী বেরিয়েছে। তবে বাংলা ও হিন্দী ভাষা ব্যবহার করলেও সাহেবের আদরের ভাষা, ক্রোধের ভাষা ও যন্ত্রণার ভাষা যখন স্বতঃস্ফূর্তভাবে ভিতর থেকে বেরিয়েছে তখন সেই ভাষা হয়েছে তার নিজের ভাষা ইংরেজী। রোগ সাহেব ক্ষেত্রমণিকে আদর জানাতে গিয়ে বলেছে, 'ডিয়ার, ডিয়ার, আইস, আইস।' ক্ষেত্রমণির নখের খোঁচা

খেয়ে সাহেব ক্রোধে অধীর হয়ে বলেছে, 'ইনফরন্যাল বিচ! এইবার তোমার ছেনালি ভঙ্গ হইবে।' আর তোরাপের কাছে যথেষ্ট উত্তম মধ্যম লাভ ক'রে বলেছে, 'বাই জোভ! বিটেন টু জেলি।' সাহেব চরিত্রের অমানুষী বিক্রম ও পাশবিক নিষ্ঠুরতা কথায় ও কাজে কিরূপ প্রকাশ পেয়েছে তার একটি দৃষ্টান্ত দেওয়া হচ্ছে—'চপরাও ঈউ ব্যাসটার্ড অভ হোরস বিচ। তেরা ওয়াস্তে হাম কুত্তাকা সাৎ মুলাকাৎ করেগা, শালা কাউয়ার্ড কায়েত বাচ্ছা (পদাঘাতে গোপীর ভূমিতে পতন) কমিসানে তোকে সাক্ষী দিতে পাঠাইলে তুই হারামজাদা সর্বনাশ কত্তিস ডেভিলিস নিগার! (আর দুই পদাঘাত) এই মুখে তোম কাওটকা মাফিক কাম ডেগা,—শালা কায়েত—কালকো কাম দেখকে হাম তোমকা আপ্‌সে জেলমে ভেজ দেগা।'

॥ **নবীন তপস্বিনী** (১৮৬৩)॥ 'নীলদর্পণের তিন বছর পরে ১৮৬৩ সালে কৃষ্ণনগর থেকে প্রকাশিত হয়। 'নীলদর্পণ' সমসাময়িক কালে বিক্ষুব্ধ বাস্তব সমাজ অবলম্বনে রচিত হয়েছিল। কিন্তু 'নবীন তপস্বিনী'তে নাট্যকার যেন অতীতের কৃত্রিম সৌন্দর্যে ভরা কোনো প্রাণহীন জগতে পলায়ন করলেন। এর কারণ কি? নীলদর্পণ সমাজের মধ্যে যে প্রচণ্ড অগ্নিময় বিস্ফোরণ ঘটিয়েছিল তার ফলে চারদিকে ভয়াবহ আগুনের অশান্ত শিখা জ্বলে উঠেছিল। হয়তো বিব্রত দীনবন্ধু সাময়িকভাবে সেই আগুনের শান্তি চেয়েছিলেন, হয়তো তিনি প্রতিবাদ ও প্রতিহিংসা থেকে নিজেকে কিছুটা নিরাপদ রাখতে চেয়েছিলেন। বোধ হয় স্থূল জীবনের বিরস ও বিধ্বস্ত রূপ থেকে বিদায় নিয়ে তিনি কল্পনার স্বর্ণ-রশ্মিমণ্ডিত পরিবেশে রোমান্সের আকাশকুসুম রচনার মধ্যে এক প্রয়োজনীয় স্বস্তি খুঁজে পেয়েছিলেন। সংস্কৃত নাটকের আর্দ্র উচ্ছ্বাস ও তরল আতিশয্য এবং লৌকিক কাহিনীর মোহিনী গল্পমায়ার আড়ালে নাট্যকার এখানে আত্মগোপন করেছেন, কিন্তু তাঁর আত্মপ্রকাশ হয়েছে জলধর-জগদম্বা-মল্লিকা-মালতীর উপকাহিনীর মধ্যে—রঙ্গেরসে, হাস্য-পরিহাসে উজ্জ্বল ও প্রাণবন্ত আত্মপ্রকাশ। 'নীলদর্পণে' সমষ্টিগত রোষ ও অসন্তোষের আতঙ্ক ও উত্তেজনাপূর্ণ আবহাওয়ার মধ্যে কৌতুকের ক্ষীণ ধারা যেন সন্তর্পণে মাঝে মাঝে প্রবেশ করতে চেয়েছে, কিন্তু 'নবীন তপস্বিনী'তে রোমাণ্টিক নাটকের প্রণয় ও বিষাদের আড়ষ্ট কৃত্রিমতাকে আগ্রাহ্য ক'রে কৌতুকের স্বতঃস্ফূর্ত প্রাণোচ্ছল রূপ প্রধান হয়ে উঠেছে। এই নাটকে নাট্যকার দীনবন্ধুকে পরাজিত ক'রে প্রহসনকার দীনবন্ধুর উল্লসিত আবির্ভাব ঘটেছে।

বঙ্কিমচন্দ্র বলেছেন, 'নবীন তপস্বিনী'র রমণীমোহন ও বড়রাণী ছোটরাণীর বৃত্তান্ত প্রকৃত। কিন্তু প্রকৃত হ'লেই জীবন্ত হয় না। নাট্যকার প্রাকৃত সত্যকে সাহিত্যসত্যে রূপান্তরিত করতে পারেন নি। ছোটরাণী নাট্যক্রিয়া থেকে অনুপস্থিত, বড়রাণী অর্থাৎ প্রবীণ তপস্বিনীকে নাটকের কিছুটা অংশে দেখা গেছে বটে, কিন্তু তাঁর অশ্রুমতী রূপ ছাড়া আর কোনো রূপেই আমরা দেখতে পেলাম না। রাজা রমণীমোহনের মধ্যেও শুধু-মাত্র আত্মধিক্কার ও নীরব অশ্রুবিসর্জন ছাড়া আর কোনো বৈশিষ্ট্যও চোখে পড়ল না। তাঁর উক্তিগুলির মধ্যে তরল কারুণ্যের অন্তহীন উচ্ছ্বাস এবং আড়ষ্ট বিলাপের ক্লান্তিকর দীর্ঘতা দর্শকের কান ও মনকে পীড়িত করে। রাজার দুঃখের কারণ নাট্যক্রিয়ার অঙ্গী-ভূত হয় নি, সেজন্য দর্শকচিত্তের সঙ্গে সেই দুঃখের কোনো যোগ নেই, রাজা যতই হা-হুতাশ করুন না কেন তা দর্শকচিত্তকে স্পর্শ কবতে পারে না। রাজা এবং তাঁর বয়স্য মাধব চরিত্র নাট্যকার সংস্কৃত নাটকের আদর্শ সামনে রেখে অঙ্কন করেছেন। 'নীলদর্পণে' যে প্রভাব ছিল নাট্যসংলাপে 'নবীন তপস্বিনী'তে তা' চরিত্রচিত্রণের মধ্যেও পরিস্ফুট। নাট্যকার হয়তো ভেবেছিলেন রাজা ও রাজপরিবেশের চিত্র সংস্কৃত নাটকের আদর্শেই ফুটিয়ে তোলা কর্তব্য। মধুসূদনের 'শর্মিষ্ঠা' ও 'পদ্মাবতী' নাটক দু'খানিও হয়তো তাঁকে অনু-

প্রাণিত ক'রে থাকবে। মধুসূদনের চরিত্রচিত্রণ ('শর্মিষ্ঠা'য় রাজবয়স্যের নাম মাধব্য, আলোচ্য নাটকে মাধব) এবং সংলাপের প্রভাব এই নাটকে স্পষ্ট।

'নবীন তপস্বিনী'র বিজয়-কামিনী বৃত্তান্তটির সঙ্গে দশ বছর আগে লেখা (১৮৫৩ সালের ১৪-১৫ মার্চ) দীনবন্ধুর 'বিজয়-কামিনী' উপাখ্যান কাব্যের অনেকখানি সাদৃশ্য রয়েছে। এ-সম্পর্কে বঙ্কিমচন্দ্র 'দীনবন্ধু-জীবনী'তে লিখেছেন, 'দীনবন্ধু প্রভাকরে বিজয়-কামিনী নামে একটি ক্ষুদ্র উপাখ্যান কাব্য প্রকাশ করিয়াছিলেন। নায়কের নাম বিজয়, নায়িকার নাম কামিনী। তাহার, বোধ হয় দশ বার বৎসর পরে নবীন তপস্বিনী লিখিত হয়। নবীন তপস্বিনীর নায়কের নামও বিজয়, নায়িকাও কামিনী। চরিত্রগত, উপাখ্যান কাব্য ও নাটকের নায়ক-নায়িকার মধ্যে বিশেষ প্রভেদ নাই'। উপাখ্যান কাব্যটি পয়ার ও ত্রিপদীতে রচিত, শেষ অংশে নাট্যসংলাপের আকারে বিজয় ও কামিনীর কথোপকথন উপস্থাপিত হয়েছে। উপাখ্যান কাব্যটির বর্ণিত বিষয় হ'ল এই যে, কাঞ্চননগরের রাজপুত্র বিজয়ের সঙ্গে একদিন পুষ্পোদ্যানে ধর্মপরায়ণা কামিনীর দেখা হ'ল। উভয়ে উভয়কে দেখে একেবারে বিমোহিত, তারপর যথারীতি প্রণয়-সম্ভাষণ এবং গান্ধর্ব-বিবাহ। নাটকের বৃত্তান্তটিও প্রায় একই ধরনের। এখানেও পুষ্পোদ্যানে বিজয় ও কামিনীর সাক্ষাৎ। পূর্বরাগ এবং অতি অল্পসময়ের মধ্যেই প্রণয়ের প্রচণ্ডতা। একজন নবীন তপস্বী এবং আর একজন হ'লেন নবীন তপস্বিনী, কিন্তু ধর্মতত্ত্ব অপেক্ষা প্রেম-তত্ত্বের আলোচনাতে উভয়েই অধিকতর পটুতা দেখিয়েছে। বঙ্কিমচন্দ্র কোর্টশিপে আপত্তি তুলেছেন, অবশ্য তাঁর সকল উপন্যাসেই কোর্টশিপের সবিস্তার বর্ণনা রয়েছে। কোর্ট-শিপে আপত্তির কারণ থাকতে পারে না যদি তা নাট্যরসাত্মক রীতির মাধ্যমে উপস্থাপিত হয়। দ্বন্দ্বসংশয়-ঈর্ষা-জ্বালা বিরহিত নির্বাধ, নিষ্কণ্টক প্রেমের একঘেয়ে উচ্ছ্বাস কখনো দর্শকদের ভালো লাগতে পারে না। অতিরিক্ত আতিশয্য, বাগাড়ম্বর এবং অবাস্তবতার ফলেই বিজয়-কামিনীর প্রেম দর্শকসমাজের কাছে অতিশয় বিরক্তিকর হ'য়ে উঠেছে।

নাট্যকার বৃত্তগঠনের মধ্যে নৈপুণ্যের পরিচয় দিয়েছেন। তপস্বিনী (বড় রাণী) ও বিজয়ের পরিচয় গোপন রেখে তিনি নাট্যরহস্য জমিয়ে তুলতে পেরেছেন। যে কামিনীর সঙ্গে রাজার বিবাহের কথা হচ্ছে, তার সঙ্গে রাজপুত্রেরই প্রেমের আদান-প্রদান চলছে। এই পরিস্থিতির মধ্যে নাট্যকার যথেষ্ট নাট্যশ্লেষ সৃষ্টি করতে পেরেছেন। সেজন্য নাটকের অন্তিম অংশে প্রকৃত সত্য-উদ্ঘাটনের (Dicovery) পরিস্থিতি বিশেষ চমকপ্রদ হ'য়ে উঠেছে। যদিও রাজা ও রাণীর বিচ্ছেদ এবং উভয়ের মানসিক ক্লেশ ও অশ্রুপাত সবই অকারণ বাড়াবাড়ি মনে হয়, তবুও সুকৌশলে এই বিচ্ছেদ বজায় রাখতে পেরেছেন বলে রাজা ও রাণীর অন্তিম মিলন চমৎকারিত্বপূর্ণ ও প্রীতিকর হ'য়ে উঠেছে।

জলধর-জগদম্বা-মল্লিকা-মালতীর বৃত্তান্তটি নাটকের উপকাহিনী রূপেই হয়তো পরি-কল্পিত হয়েছে। কিন্তু সজীব চরিত্র-চিত্রণ ও অকৃত্রিম রসসৃষ্টির দিক দিয়ে এই উপ-কাহিনীটিই নাটকের প্রধান আকর্ষণ কেন্দ্র হয়ে উঠেছে। মূলকাহিনীর উপস্থাপনায় নাট্য-কার অস্বচ্ছন্দ ও অস্বতঃস্ফূর্ত। সেখানে তিনি অনুবর্তনের পথ ধরেছেন, সেজন্য তাঁর স্বাভাবিক শিল্পীসত্তার সরস সৃষ্টিধর্মিতার কোনো ছাপ সেখানে নেই। কিন্তু উপকাহিনীটিতে তিনি তাঁর নিজস্ব প্রতিভার সঞ্জীবনী স্পর্শ আনতে পেরেছেন। সেজন্য সেটি এত বাস্তব, প্রাণবন্ত ও আকর্ষণীয় হয়ে উঠেছে। প্রধান কাহিনীর সঙ্গে উপকাহিনীর যোগ অত্যন্ত ক্ষীণ, সেকারণেও উপকাহিনীটি একটি স্বতন্ত্র, স্বয়ং-সম্পূর্ণ কাহিনীর মর্যাদা লাভ করেছে। মূল কাহিনীর মধ্যে পদ্য ছন্দ এবং সংস্কৃত শব্দবহুল ভাষা ও অলঙ্কারের ব্যবহারের ফলে হয়তো কিছুটা কৃত্রিম রাজকীয় পরিবেশের সৃষ্টি হয়েছে। কিন্তু উপকাহিনীতে মন্ত্রী ও সদাগর থাকলেও চরিত্রের সরস বাস্তবতা ও সজীব

কথ্যভাষা ও প্রচলিত বাগ্‌ভঙ্গির ব্যবহারের ফলে এর মধ্যে পরিচিত বাস্তব জগতের পরিবেশই মূর্ত হয়ে উঠেছে।

বঙ্কিমচন্দ্র লিখেছেন, 'জলধর জগদম্বা Merry Wives হইতে নীত।' কিন্তু জগদম্বার অনুরূপ কোনো চরিত্র শেক্‌সপীয়রের The Merry Wives of Windsor নাটকে নেই। তবে অন্যান্য চরিত্রগুলি শেক্‌সপীয়রের কৌতুকরসাত্মক কমেডির চরিত্রগুলির সঙ্গে অবিকল সাদৃশ্য যুক্ত। জলধর মল্লিকা মালতী রতিকান্ত ও বিনায়ক যথাক্রমে স্যার জন ফলস্টাফ, মিসেস পেজ, মিসেস ফোর্ড, মিঃ ফোর্ড ও মিঃ পেজ-এর চরিত্র অনুসরণে অঙ্কিত। ফলস্টাফ পরস্ত্রীর প্রতি অবৈধ আসক্তির জন্য একবার ঝুড়ির মধ্যে নোংরা বস্ত্রখণ্ডে আবৃত হয়ে কর্দমাক্ত জলাশয়ে নিক্ষিপ্ত হয়েছিল, দ্বিতীয়বার স্ত্রীলোকের পোশাক প'রে পালাতে গিয়ে ফোর্ডের দ্বারা প্রহৃত হ'ল এবং তৃতীয়বার নকল পরীদের নির্মম খোঁচায় যৎপরোনাস্তি লাঞ্ছনা সহ্য করল। জলধরও মালতীর প্রতি প্রেমপ্রাবল্যের পুরস্কার স্বরূপ গুড় ও আলকাতরা মেখে তুলোর গাদা গায়ে জড়িয়ে এবং মুখে অপরূপ মুখোশ প'রে হোঁদোল কুঁৎকুঁতের মূর্তি ধারণ করেছে এবং খাঁচার মধ্যে বন্দী হয়ে লাঠির খোঁচা খেয়ে অদ্ভুত জানোয়ারের মত শব্দ করেছে। সুতরাং ফলস্টাফ ও জলধরের প্রেমনিবেদন ও শাস্তিলাভ অনেকটা একই ধরনের।

উভয় নাটকের চরিত্রগুলির পারস্পরিক সাদৃশ্য থাকলেও নাটক দুটির প্রকৃতি, ঘটনা সংস্থাপনা কৌশল ও পরিস্থিতি রচনারীতির মধ্যে পার্থক্য আছে। Merry Wives of Windsor অবিচ্ছিন্ন কৌতুকরসাত্মক লঘু কমেডি। কিন্তু 'নবীন তপস্বিনী' নাটক ও প্রহসন দুই অংশে বিভক্ত। অ্যানি পেজের প্রণয়ীদের মধ্যে কৌতুকজনক প্রতিদ্বন্দ্বিতা অবলম্বনে Merry Wives-এর মধ্যে একটি সরস উপকাহিনী গড়ে উঠেছে, কিন্তু ওই ধরনের কোনো কাহিনী জলধর বৃত্তান্তের মধ্যে নেই। তবে জগদম্বা চরিত্র আমদানী করে নাট্যকার আকৃতি ও প্রকৃতিতে জলধর চরিত্রের এক যোগ্য প্রতিরূপ সৃষ্টি করেছেন এবং দুই দেবাদেবীর প্রচণ্ড লড়াইয়ের ফলে নাটকের মধ্যে কৌতুকরসের অপরিমিত প্রাবল্যের সঞ্চার হয়েছে। ছদ্মবেশধারী ফোর্ডের কাছে ফলস্টাফ মিসেস ফোর্ডের সঙ্গে তার প্রত্যাশিত মিলন ও মিঃ ফোর্ডের প্রতি তার নিদারুণ ঘৃণা যখন ব্যক্ত করে তখন দর্শকরা প্রবল কৌতুক বোধ করে, তেমনি কৌতুকজনক পরিস্থিতির সৃষ্টি হয় যখন জলধর ছদ্মবেশধারিণী জগদম্বার কাছে মনের সুখে মালতীর প্রতি প্রেমে গদগদ হয়ে উঠেছে এবং শতমুখে জগদম্বার নিন্দা শুরু করেছে। Merry Wives-এর মধ্যে শুধু কেবল প্রেমপাগল ফলস্টাফকে জব্দ করা হয়নি, সন্দেহবাতিকগ্রস্ত মিঃ ফোর্ডকেও নাস্তানাবুদ করা হয়েছে। কিন্তু দীনবন্ধুর নাটকে জলধরকে জব্দ করার ষড়যন্ত্রে রতিকান্ত একজন অংশীদার, ফোর্ডের মত সন্দেহ বাতিকের ফলে সে নিজে জব্দ হয়নি। সেজন্য শেক্‌সপীয়রের নাটকের মধ্যে কৌতুকের যে উভয়মুখীনতা রয়েছে দীনবন্ধুর নাটকে তা নেই। বিভিন্ন ধারার কৌতুকজনক ঘটনার সুকৌশলী উপস্থাপনা এবং সর্বময় কৌতুকরস সৃষ্টিতে শেক্‌সপীয়রের অধিকতর দক্ষতা স্বীকার করতেই হবে। কিন্তু কৌতুকরসের অধিকতর প্রাবল্য বোধহয় দীনবন্ধুর নাটকেই লক্ষ্য করা যায়। ফলস্টাফ অপেক্ষা জলধরের সক্রিয়তা এবং উদ্ভট কৌতুকজনকতা অনেক বেশি। মালতী ও মল্লিকাও বোধ হয় মিসেস ফোর্ড ও মিসেস পেজের চেয়ে আরো বেশি রঙ্গরসোচ্ছলা।

আগেই বলা হয়েছে, Merry Wives-এর কৌতুক রস উৎসারিত হয়েছে ঘটনার ষড়যন্ত্রমূলক জটিলতা থেকে, কিন্তু 'নবীন তপস্বিনী'তে কৌতুকরসের উৎস হ'ল উদ্ভট চরিত্র এবং রঙ্গরসাত্মক সংলাপ। প্রধানত জলধর এবং আংশিকভাবে জগদম্বাচরিত্র নাটকে প্রবল কৌতুকরস সঞ্চার করেছে। জলধরের ভয়াবহ আকৃতি, সেই আকৃতির সঙ্গে তার

কবিত্ব ও রসিকতার প্রচণ্ড অসঙ্গতি এবং অপর স্ত্রীর প্রতি তার অপার আসক্তি সবকিছুই প্রবল কৌতুক উদ্রেক করেছে। তেমনি জগদম্বার হিড়িম্বার মত আকৃতি এবং স্বামীকে বশে রাখবার প্রাণান্তকর চেষ্টা অতিশয় কৌতুকরসাত্মক হয়েছে। অন্যের সামান্য দুঃখ দেখে আমরা হাসি, জলধরের শাস্তিও আমাদের কৌতুক জাগিয়েছে, কিন্তু সেই শাস্তি কৌতুকের সীমানার মধ্যেই আছে, নীতি উপদেশ ও সংশোধনের গাম্ভীর্যে পরিণতি লাভ করেনি। মল্লিকা-মালতীর পারস্পরিক রঙ্গরসিকতা নাটকের মধ্যে একটা প্রসন্ন ও পরিহাসমধুর পরিবেশ সৃষ্টি করেছে। তারা যথার্থভাবে Merry Wives—রঙ্গরসিকা নারী, তাদের সরস বাগ্‌চাতুর্য ফুলঝুরির মত আগুনের ফুলকি ছড়িয়েছে, কিন্তু কাউকে দগ্ধ করেনি, সুরভিত পুষ্পকণ্টকের মত তাদের রসিকতাগুলি একটু আধটু বিদ্ধ করলেও স্নিগ্ধ সৌরভে ব্যথার স্থানে আরাম সঞ্চার করেছে। নাটকের মূল কাহিনীর মধ্যেও একটি কৌতুকরসাত্মক চরিত্র রয়েছে, সে হ'ল রাজার বয়স্য মাধব। সংস্কৃত নাটকের বিদূষক চরিত্রের আদর্শে মাধব অঙ্কিত হয়েছে বটে, কিন্তু তার অনাবৃত ও মর্মভেদী মন্তব্যগুলি লোকচরিত্রের অন্তর্নিহিত স্বরূপ উদ্‌ঘাটন করেছে এবং তার ধারাল উক্তিগুলি জ্যা-নির্মুক্ত বাণের মতই আকস্মিক বেগে লক্ষ্যস্থানের দিকে ধাবিত হয়েছে।

'নবীন তপস্বিনী'র সংলাপ 'নীলদর্পণে'র সংলাপের মত বাস্তবরসাশ্রিত না হলেও আলোচ্য নাটকের সংলাপপ্রয়োগে নাট্যকারের অধিকতর সতর্কতা ও সচেতনতার পরিচয় পাওয়া যায়। মূল কাহিনীটি কাল্পনিক অতীতের পটভূমি থেকে গৃহীত হয়েছে। সেজন্য প্রাচীন সংস্কৃত নাটকের ভাষাদর্শ নাট্যকার অনেকখানি গ্রহণ করেছিলেন। নীলদর্পণে বাস্তব পরিবেশে সংস্কৃত নাটকের সংলাপধারা অনুসরণ যতখানি কৃত্রিম হয়েছিল আলোচ্য নাটকের প্রাচীন রাজতান্ত্রিক পরিবেশে সংস্কৃত ভাষার দীর্ঘ বিলম্বিত বিস্তার ততখানি কৃত্রিম মনে হয় না। সংস্কৃত নাটক অনুসরণে এই নাটকেও গদ্য সংলাপের মধ্যে দু'একটি জায়গায় পদ্যসংলাপের অবতারণা করা হয়েছে। শুধুমাত্র আত্মগত ভাষণেই এই পদ্য-সংলাপের ব্যবহার হয়েছে। শেক্‌সপীরীয় নাটকের আত্মগত ভাষণের (soliloquy) কবিত্বময়তা হয়তো দীনবন্ধুকে অনুপ্রাণিত ক'রে থাকবে। বিজয়ের নবজাত প্রেমের রোমাণ্টিক ভাববিলাস দীর্ঘ পদ্য সংলাপের মধ্যে প্রকাশ পেয়েছে, এখানে দীর্ঘ ভাবোচ্ছ্বাসময় পদ্যসংলাপ অনাটকীয় ও ক্লান্তিকর বটে, তবে চরিত্রের রোমাণ্টিক ভাবাবেগের পক্ষে অসঙ্গত নয়। কিন্তু চতুর্থ অঙ্কের প্রথম গর্ভাঙ্কে তপস্বিনীর মুখে নিসর্গশোভার চিত্রসম্বলিত পদ্যসংলাপ বিসদৃশ হয়েছে। 'নীলদর্পণে'ও শোকার্ত বিন্দুমাধবের আত্মগত শোকোচ্ছ্বাস পদ্যসংলাপে প্রকাশ পেয়েছিল, কিন্তু পয়ার ছন্দেই সেই সংলাপের ব্যবহার হয়েছিল। কিন্তু পয়ার ছন্দে কোনো গভীর হৃদয়ভাব ব্যক্ত করলে তা' নাট্যরসাত্মক হয়ে ওঠে না, সম্ভবত এ-সত্য উপলব্ধি ক'রে নাট্যকার 'নবীন তপস্বিনী'তে অমিত্রাক্ষর ছন্দ ব্যবহার করেছেন। হয়তো মধুসূদনের প্রভাবও তাঁকে অনুপ্রাণিত ক'রে থাকবে। হয়তো নাটকে অমিত্রাক্ষর ছন্দের ব্যবহার সম্বন্ধে নাট্যকার একটা পরীক্ষা করতে চেয়েছিলেন। রোমাণ্টিক প্রণয়রসাত্মক নাটকের পক্ষে পদ্যসংলাপ উপযোগী বলে সম্ভবত নাট্যকার মনে করতেন, তাই 'লীলাবতী'তে পুনরায় তিনি পদ্যসংলাপের ব্যবহার করেছিলেন। মূল কাহিনীর সংলাপ প্রধানত আদিরস এবং কোনো কোনো স্থানে করুণ রসসৃষ্টিতে ব্যবহৃত, সেজন্য সংলাপ নাট্যকারের হাতে তরল উচ্ছ্বাসময়, অতিরঞ্জিত এবং অলঙ্কারের অতিরিক্ত প্রয়োগে আড়ষ্ট। তবে 'নীলদর্পণে'র ন্যায় সাধু ও চলিত ভাষার মিশ্রণ এ নাটকে খুব কমই আছে। বাক্যগুলিও অনেকটা সংক্ষিপ্ত এবং বিন্যাসরীতিও কিছুটা স্বচ্ছন্দ। 'নীলদর্পণে' নাট্যকার সাধারণ লোকের দুঃখ ও প্রতিবাদের বাস্তব ভাষারূপ আবিষ্কার

করেছিলেন, আর 'নবীন তপস্বিনী'তে তিনি কৌতুকের ভাষার সার্থক রূপটি উদ্ভাবন করলেন। সেই ভাষার ব্যাপকতর প্রয়োগ দেখি পরবর্তী নাটকগুলিতে।

॥ **বিয়ে পাগলা বুড়ো** ॥ 'বিয়ে পাগলা বুড়ো'য় খাঁটি প্রহসন রচয়িতারূপে দীনবন্ধুর আত্মপ্রকাশ। 'নবীন তপস্বিনী'তে গম্ভীর রসাত্মক নাটক লিখতে গিয়ে তিনি লঘু-রসাত্মক প্রহসনের প্রাধান্য এনে ফেলেছিলেন। কিন্তু 'বিয়ে পাগলা বুড়ো'য় নিছক প্রহসন-রচনার উদ্দেশ্যই তাঁর ছিল, সেজন্য এই রচনায় উদ্দেশ্য ও শিল্পকৃতির মধ্যে পরিপূর্ণ মিলন ঘটেছে। এই প্রহসনখানির উদ্দেশ্য শুধুমাত্র তরল কৌতুকরসের উদ্দাম স্রোত উন্মুক্ত করে দেওয়া। এ কৌতুকরসের মধ্যে কোনো গভীরতা, কোনো প্রচ্ছন্ন ভাব ও ভাবনা নেই। শুধু কেবল ঠাট্টা, ইয়ার্কি ও রসিকতার আতিশয্যই এ প্রহসনের সর্বত্র দৃশ্যমান।

'বিয়ে পাগলা বুড়ো' মধুসূদনের প্রহসন দু'খানির মতই আকারে ক্ষুদ্র, মাত্র দুটি অঙ্ক এর মধ্যে রয়েছে। কাহিনীর মধ্যে এবং রাজীবলোচনের চরিত্র-চিত্রণেও 'বুড়ো শালিখের ঘাড়ে রোঁ'র কিছুটা ছাপ আছে। অর্থাৎ, প্রহসন রচনা করতে গিয়ে দীনবন্ধু মধুসূদনের প্রহসনের কথা চিন্তা না করে পারেননি। তবে মধুসূদনের প্রহসনে ভক্তপ্রসাদের যতখানি প্রাধান্য, আলোচ্য প্রহসনে রাজীবলোচনের ততখানি প্রাধান্য নেই। প্রহসনখানিতে রতা ও তার দলবলের ক্রিয়াকলাপই অধিকতর গুরুত্ব পেয়েছে। প্রহসনখানির কৌতুকরস উৎসারিত হয়েছে প্রধানত ঘটনা থেকে। সেই ঘটনার কৌতূহলোদ্দীপক ও ষড়যন্ত্রমূলক উপস্থাপনায় নাট্যকারের কৃতিত্ব বিশেষভাবে প্রকাশ পেয়েছে। এই ঘটনার নিয়ন্তা রতা ও তার সহযোগী বালকগণ। রাজীবলোচনকে জব্দ করবার উদ্দেশ্যেই সমগ্র ঘটনাটি নিয়ন্ত্রিত হয়েছে। প্রথম অঙ্কে রাজীবলোচনের নকল বিবাহের ষড়যন্ত্র এবং দ্বিতীয় অঙ্কে নকল বিবাহ অনুষ্ঠান এবং তার যৎপরোনাস্তি লাঞ্ছনা। এই অঙ্কে রাজীবলোচনের দুই বধূ দেখা গেল, বাসরঘরে বধূবেশী রতা নাপতে এবং রাজীবলোচনের সঙ্গে আগতা লজ্জাবতী প্রেমময়ী বধূ পেঁচোর মা। কিন্তু দুইজন বধূই রাজীবলোচনের কল্পিত বধূ থেকে এতই পৃথক যে, দর্শকমণ্ডলী যেন প্রচণ্ড কৌতুকে ফেটে পড়ে। বাসরঘরের দৃশ্যেও প্রবল কৌতুকরসসৃষ্টিতে নাট্যকারের সুদক্ষ কৌশলের পরিচয় পাওয়া যায়। বরবেশী রাজীব নবপরিণীতা বধূর প্রেমে বিহ্বল হয়ে নিজেকে রসিক যুবাপুরুষ রূপে প্রতিপন্ন করবার জন্য অদম্য আবেগে রসাল ছড়া পর পর আবৃত্তি করে চলেছে, কামকলাচতুরা নববধূর যোগ্য উত্তর শুনে তার উত্তেজনা বেড়ে বেড়ে এমন অবস্থায় এসেছে যে, সে আর সামলাতে না পেরে শয্যাশায়ী হয়ে পড়েছে। বাসরঘরের বধূ যে আসলে একজন পুরুষবধূ দর্শকদের কাছে তা জানা বলেই রাজীবের কামোন্মত্ত আচরণ তাদের কাছে এত কৌতুকজনক হয়ে উঠেছে। যে ছেলেরা রাজীবকে জব্দ করার জন্য এত আয়োজন করেছে তাদের প্রতারণা-কৌশলের অবশ্যই তারিফ করতে হয়। তারা নাকি স্কুলের ছাত্র, অধ্যয়নে একং পরীক্ষায় তাদের প্রচণ্ড অনুরাগ। কিন্তু অন্য কোন্ শাস্ত্র তারা কিরূপ পড়েছে জানি না, তবে কামশাস্ত্র যে তাদের ভালো ভাবেই পড়া আছে তা' বাসরঘরের জোরালো ঠাট্টা-ইয়ার্কির মধ্যে বোঝা গেছে।

লোকের সামান্য দোষ হাস্যরসস্রষ্টার কাছে হাসির উপাদান জুগিয়ে থাকে। বৃদ্ধ বয়সে পুনরায় বিবাহ করবার সখ, রাজীব চরিত্রের এই দোষ নিয়েই দীনবন্ধু হাস্যরস সৃষ্টি করেছেন। অবশ্য এই দোষের সঙ্গে তার চরিত্রের আরো কয়েকটি দোষের কথা উল্লেখ করা হয়েছে, যথা, তার কৃপণতা, অনুদারতা, গোঁড়ামি ইত্যাদি। এই সব দোষের জন্য তাকে কৌতুকের ষড়যন্ত্রজালে আবদ্ধ করে রঙ্গব্যঙ্গের তীরে বিদ্ধ করা হয়েছে। তার শরীরে তীক্ষ্ন কাঁটা বিঁধিয়ে তারপরে তাকে নির্মম ভাবে ঝাঁটাপেটা করা হয়েছে, এতেও শেষ নেই, শেষে নরামৃত খাওয়ান হয়েছে। এরপর তার আশা ও কল্পনার মধ্যে সুড়সুড়ি

জাগিয়ে তাকে প্রতারণা করা হয়েছে। অবশেষে তার নববধূরূপে পেঁচোর মা এবং নবজাত সন্তান রূপে এক শূকরছানা অবতারণা করে তাকে লাঞ্ছনার শেষ সীমা পর্যন্ত টেনে আনা হয়েছে। মনে হয়, রাজীবের দোষের চেয়ে তার শাস্তির পরিমাণ হয়েছে বেশি। গোড়া থেকে এই শাস্তির আয়োজনই শুধু দেখানো হয়েছে। সেজন্য শেষ পর্যন্ত রাজীবের শাস্তিতে দর্শকদের আনন্দের পরিবর্তে একটু বেদনাক্ত সহানুভূতিই যেন জেগে থাকে।

'বিয়ে পাগলা বুড়ো'তে প্রহসনের উপযোগী সংলাপ রচনায় নাট্যকার অসামান্য কৃতিত্বের পরিচয় দিয়েছেন। সংলাপ বাস্তব জীবনের মাটি থেকেই তুলে নেওয়া হয়েছে। এই স্বাভাবিক বাস্তবতার সঙ্গে নাট্যকারের রসাল কথা যোজনা এবং আচমকা বিষম শব্দের প্রয়োগের মধ্য দিয়ে হাস্যরস সৃষ্টিতে তাঁর অসাধারণ দক্ষতার নিদর্শন পরিস্ফুট রয়েছে। গ্রাম্য ছড়া, কবিতা, প্রবাদ-প্রবচন প্রভৃতির ব্যবহারে গ্রাম্য পরিবেশটি যেমন উজ্জ্বল হয়ে উঠেছে তেমনি তৎকালীন গ্রাম্য রসিকতার রূপটিও বিশেষ জীবন্ত হয়ে উঠেছে। পদ্য সংলাপের মধ্যে ছড়া জাতীয় কবিতা এবং ভারতচন্দ্রের অনুকরণে আদিরসাত্মক অলংকৃত কবিতার অবতারণা হয়েছে। বৃদ্ধ রাজীবলোচনের মুখে আদিরসাত্মক কবিতা এবং তাও আবার পুরুষ বধূর সম্পর্কে প্রযুক্ত—এই অসঙ্গতির মধ্যে হাস্যরস। আবার যুবতী নারীর মুখে ব্যবহার্য রসাল কবিতা বসানো হয়েছে বধূর ছদ্মরূপধারী এক পুরুষের মুখে —এখানেও অসঙ্গতি থেকে হাস্যরসের উৎপত্তি। ছড়া ও কবিতাগুলি অসঙ্গতির বোধ জাগাবার উদ্দেশ্যে প্রয়োগ করা হয়েছে, সেই প্রয়োগ সার্থক এবং বাঞ্ছিত রসসৃষ্টির সহায়ক।

॥ **সধবার একাদশী** ॥ সধবার একাদশী প্রধানত সুরাপান ও আনুষঙ্গিক সামাজিক ব্যাধির প্রতিকারের উদ্দেশ্যে লিখিত। পাশ্চাত্ত্য প্রভাবে সুরাসক্তি এক দুরারোগ্য ব্যাধিরূপেই আমাদের সমাজজীবনে প্রবেশ করেছিল। উনিশ শতকের মধ্যভাগে ইংরেজ সমাজের অনুকরণপ্রিয় নব্য বাঙালীযুবকগণ মনে করতেন যে, মদ খাওয়া সভ্যতার একটা অনিবার্য অঙ্গ। ইয়ং বেঙ্গলী সম্প্রদায়ের মধ্যে মদ্যাসক্তি কিরূপ ব্যাপকভাবে সংক্রামিত হয়েছিল তা' মাইকেল মধুসূদনের জীবনে অতি শোচনীয়ভাবে জাজ্বল্যমান হয়ে আছে। মদ্যাসক্ত ব্যক্তির নানা প্রকার কুক্রিয়া ও উচ্ছৃঙ্খল আচরণ 'হুতোম প্যাঁচার নক্সা;' প্যারীচাঁদের 'মদ খাওয়া বড় দায়', মধুসূদনের 'একেই কি বলে সভ্যতা' প্রভৃতি রচনায় বর্ণিত হয়েছে। রাজ-নারায়ণ বসুর 'একাল ও সেকাল', শিবনাথ শাস্ত্রীর 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গ-সমাজ' এবং যোগীন্দ্রনাথ বসুর 'মাইকেল মধুসূদনের জীবন-চরিত' প্রভৃতি গ্রন্থে এই সামাজিক ব্যাধির দ্বারা তখনকার সমাজ কিভাবে আক্রান্ত হয়েছিল তার আলোচনা রয়েছে। এই ব্যাপক মদ্যাসক্তির বিরুদ্ধে শিক্ষিত সমাজের কিছু সমাজহিতৈষী ব্যক্তি এবং ব্রাহ্ম-সমাজের নেতৃবৃন্দ আন্দোলন শুরু করেছিলেন। এই আন্দোলনের নেতা ছিলেন প্যারীচরণ সরকার। প্রধানত তাঁরই উদ্যোগে সুরাপান নিবারিণী সভা ১৮৬৩ সালে স্থাপিত হয়।[১] রাজনারায়ণ বসুও মেদিনীপুরে সুরাপান নিবারিণী সভা স্থাপন করেন এবং তাঁর প্রভাবে মেদিনীপুরের অনেক সম্ভ্রান্ত ব্যক্তি সুরাপান ত্যাগ করেছিলেন।

---

১। শিবনাথ শাস্ত্রী রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ গ্রন্থে লিখেছেন, '...শিক্ষিত-দলের মধ্যে সুরাপান নিবারণের জন্য তিনি যে চেষ্টা করিয়াছিলেন, সেই জন্যই তিনি অমর কীর্তি লাভ করিয়াছেন। এতদর্থে ১৮৬৩ সালে একটি সুরাপান নিবারিণী সভা স্থাপন করেন। এই সভা হইতে ইংরাজীতে well-wisher ও বাঙ্গালাতে হিতসাধক নামে মাসিক পত্রিকা বাহির হইত; তাহাতে সুরাপানের অনিষ্টকারিতা বিশেষরূপে প্রতিপাদিত হইত। তিনি ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, কেশবচন্দ্র সেন প্রভৃতি বিশিষ্ট ব্যক্তিদিগকে এই কার্যের সহায় করিয়া লইয়াছিলেন। বলিতে কি তিনিই আমাদিগকে সুরাপানের বিরোধী করিয়া রাখিয়া গিয়াছেন।'

সুরাপান নিবারিণী সভা স্থাপনের কিছু পরেই 'সধবার একাদশী' প্রকাশিত হয়েছিল।[১] স্পষ্টতই বোঝা যায়, সুরাপান নিবারিণী সভার সৎ আদর্শের দ্বারা অনুপ্রাণিত হয়েই দীনবন্ধু সুরাপানের বিষময় ফল দেখাবার উদ্দেশ্যেই সধবার একাদশী রচনা করেছিলেন। নাটকের গোড়াতেই সুরাপান নিবারিণী সভার উল্লেখও রয়েছে। নাটকের শিরোভাগে কয়েকটি ইংরেজী উদ্ধৃতির মধ্যেও সুরাপানের সর্বনাশী পরিণামের ইঙ্গিত রয়েছে। সুরাপানজনিত মত্ততার ফলে বেশ্যাসক্তি, অশালীন কথাবার্তা, বিসদৃশ আচরণ, অসঙ্গত ও দুর্বিনীত ব্যবহার প্রভৃতি যেসব চারিত্রিক দোষ অনিবার্যভাবে ঘটে থাকে, দীনবন্ধু সে সব নাটকের মধ্যে অবতারণা করেছেন। এ সম্পর্কে কোনো সন্দেহ নেই যে, মদ্যাসক্তির ফলে সমাজের যে বিকৃতি ও অধঃপতন ঘটেছিল তা রোধ করবার উদ্দেশ্যেই নাট্যকার এই হাস্যরসাত্মক নাটকটি লিখতে প্রবৃত্ত হয়েছিলেন। কিন্তু নাট্যকারের এই উদ্দেশ্য নাটকের কোথাও ধরা পড়েনি। নীলদর্পণ নাটকটিও একটি উদ্দেশ্য নিয়ে রচিত হয়েছিল, কিন্তু সেখানে উদ্দেশ্যটি বড় স্পষ্টভাবে ধরা পড়েছিল। 'নীলদর্পণে' শিল্পকে আচ্ছন্ন ক'রে উদ্দেশ্য বড় হয়ে উঠেছে। আর 'সধবার একাদশী'তে উদ্দেশ্যকে গোপন করে শিল্পকেই প্রধান করা হয়েছে। সমাজ মানসের উপরে নীলদর্পণের প্রভাব দীর্ঘতর ও গভীরতর বটে, কিন্তু শিল্পসৃষ্টি হিসাবে 'সধবার একাদশী' মহত্তর—বলা যেতে পারে দীনবন্ধু-প্রতিভার মহত্তম শিল্পসৃষ্টি।

'সধবার একাদশী' 'একেই কি বলে সভ্যতা'র সঙ্গে সাদৃশ্যযুক্ত বটে, কিন্তু 'একেই কি বলে সভ্যতা' নিছক প্রহসন মাত্র, আর 'সধবার একাদশী' উচ্চাঙ্গের কমেডি। প্রহসনের সঙ্গে কমেডির পার্থক্য কোথায়? পার্থক্য এখানে যে, প্রহসনে শুধুমাত্র কৌতুক উদ্রেক করাই প্রহসনকারের একমাত্র লক্ষ্য, কিন্তু কমেডিতে কৌতুকপ্রবাহ অবিচ্ছিন্ন নয়।[২] কৌতুকের মাঝে মাঝে জীবন সম্পর্কে গভীরতর ভাবনা প্রকাশ পায়, এখানে নাট্যকার কৌতুকরঞ্জিত ঘটনা থেকে চরিত্রের জটিলতার মধ্যে প্রবেশ করেন, মাঝে মাঝে কৌতুকের অভ্যন্তরে কোনো প্রচ্ছন্ন বেদনার সন্ধান পান। প্রহসন শুধু কেবল চলমান ও দৃশ্যমান ঘটনার অসঙ্গতি ও বিকৃতিকে অবলম্বন করে, কিন্তু উচ্চাঙ্গের কমেডিতে চলমান ও দৃশ্যমান ঘটনার মধ্য দিয়ে শাশ্বত জীবনসত্যকে উপলব্ধি করবার চেষ্টা হয়। প্রহসনে হাসি দমকা হাওয়ার মত এসে মুহূর্তের মধ্যে সব লণ্ডভণ্ড করে দিয়ে অদৃশ্য জগতে লুপ্ত হ'য়ে যায়, কিন্তু কমেডিতে বিদায়ী শীতের বিষণ্ণ হাওয়ার সঙ্গে আসন্ন বসন্তের খুশির হাওয়ার যেন দ্বন্দ্ব চলতে থাকে, চট ক'রে যেন কোনো মীমাংসা হয় না, বিষাদ ও আহ্লাদে কেবলই যেন বোঝাপড়া চলতে থাকে। শ্রেষ্ঠ কমেডি Comedy of Manners নয়, Comedy of Satire নয়, তা হ'ল Comedy of Humour। এখানে হাসি ও কান্না ঠিক যেন গঙ্গা ও যমুনার ধারার মত প্রবাহিত, এখানে রৌদ্র ও মেঘের মত জীবনের লঘু ও গুরু প্রবাহ মিলে মিশে আছে।[৩]

---

১। প্রকাশ কাল ১৮৬৬ সাল। বঙ্কিমচন্দ্রের মত বিয়ে পাগলা বুড়োর আগেই সধবার একাদশী রচিত হয়েছিল।

২। অধ্যাপক নিকলের মন্তব্য উল্লেখযোগ্য, In a Comedy laughter is present, but within measure; indeed, seldom do we find any of the great Comedies keeping the house continually in a roar of merriment, which is precisely the effect aimed at in any farcical entertainment'—The Theatre and Dramatic Theory, p. 88.

৩। ক্রিস্টোফার ফ্রাই তাঁর 'Comedy'-তে বলেছেন, The bridge by which we cross from tragedy to comedy and back again, is precarious and narrow. We find

'সধবার একাদশী'কে এই Comedy of Humour-এর পর্যায়ে আমরা ফেলতে পারি। প্রহসনের মত এই নাটকে সাময়িক সমস্যার অতিরঞ্জন আছে, বিকৃতি ও অসঙ্গতির প্রাবল্য থেকে কৌতুকরসের উদ্দাম উচ্ছ্বাস আছে। কিন্তু নাট্যকার সেখানেই থেমে থাকেন নি। তিনি কৌতুকরসাত্মক পরিস্থিতির অন্তরালে জীবনের ভ্রান্তি, অপচয় ও বিনষ্টি দেখেছেন, তাঁর হাসির উজ্জ্বল দীপ্তি অনেক সময় বেদনার মেঘে আচ্ছন্ন হয়ে গেছে, বাহ্যসর্বস্ব অতিরঞ্জিত ঘটনা থেকে তিনি চরিত্রের দ্বন্দ্বময় জটিলতার দিকে দৃষ্টি প্রসারিত করেছেন। 'সধবার একাদশী' সাময়িক চিত্রকে অবলম্বন ক'রে চিরন্তন চরিত্রের রূপদানে পরিণতি লাভ করেছে। নিমচাঁদ চরিত্রে কমেডি ও ট্র্যাজেডি যেন মিলে মিশে আছে। তার কথা ও আচরণে কমেডির উপাদান। কিন্তু তার নিভৃত আত্মানুভূতি এবং আত্মগ্লানি-পূর্ণ স্বগতোক্তিতে ট্র্যাজেডির উপকরণ বর্তমান। নাট্যকার যদি চরিত্রটির পরিণতিতে এই ট্র্যাজেডির উপকরণের উপর অধিকতর গুরুত্ব দিতেন, তা হলে চরিত্রটি ট্র্যাজিক রসাত্মক চরিত্র হয়ে যেত। কিন্তু নাট্যকারের সে উদ্দেশ্য ছিল না। তিনি শেষ পর্যন্ত কমেডির ভারসাম্য বজায় রেখেছেন। তিনি চরিত্রটিকে খাঁটি কমিক চরিত্র কিংবা অবিমিশ্র ট্র্যাজিক চরিত্ররূপে সৃষ্টি করতে চাননি, ট্র্যাজেডির রসাশ্রিত কমেডির চরিত্ররূপেই সৃষ্টি করতে চেয়েছেন। সধবার একাদশীও ট্র্যাজেডি নয়, ট্র্যাজেডির রস সহযোগে গঠিত উচ্চাঙ্গের কমেডি।

'সধবার একাদশী'তে পরিস্থিতি রচনা এবং ঘটনার গতিবিধানে নাট্যকার যেন একটু উদাসীন। নাটকের শেষে কুমুদিনীহরণ বৃত্তান্তের মধ্যে কিছুটা রহস্যঘন জটিলতা আছে, ওখানে ছাড়া আর সর্বত্রই একই ধরনের পরিস্থিতির মধ্যে নাট্যঘটনা উপস্থাপিত হয়েছে। চরিত্রগুলির কথাবার্তার মধ্য দিয়ে তাদের ব্যক্তিরূপ ও তৎকালীন সমাজরূপ উদ্‌ঘাটিত হয়েছে বটে, কিন্তু তারা যেন কোনো বিশেষ পরিণতির দিকে অগ্রসর হচ্ছে না। 'সধবার একাদশী'র শ্রেষ্ঠত্ব ফুটে উঠেছে চরিত্রচিত্রণনৈপুণ্যে এবং বৈদগ্ধ্যদীপ্ত, শাণিত সংলাপ রচনায়। নাট্যকারের চরিত্রচিত্রণনৈপুণ্যের তিনটি বৈশিষ্ট্য লক্ষণীয়, যথা, চরিত্র-গুলির অবিকল বাস্তবধর্মিতা, চরিত্রের প্রকৃতি ও মানসিকতার সঙ্গে তার ভাষারূপের আশ্চর্য সঙ্গতি ও চরিত্ররূপায়ণে নাট্যকারের নিরাসক্ত সহানুভূতি। এই সব চরিত্রের কেউ কেউ আসে স্বল্পক্ষণের জন্য, যথা, ভোলা, কেনারাম, রামমাণিক্য ইত্যাদি। তাদের অদ্ভুত কথা ও উদ্ভট আচরণ দর্শকচিত্তকে প্রবল কৌতুকের আঘাতে বিপর্যস্ত ক'রে ফেলে। অন্য চরিত্রগুলি ঘটনা-বিস্তারের মধ্যে দিয়ে পূর্ণতরভাবে উদ্‌ঘাটিত। তাদের অশালীন কথাবার্তা, অশোভন আচরণ, অসঙ্গতি ও কপটতা নাট্যকার নির্লিপ্ত ও নির্বিকার দৃষ্টি নিয়ে তাঁর তুলিকায় অঙ্কন করেছেন। দীনবন্ধু মদ্যপান, বেশ্যাসক্তি ও বেপরোয়া উচ্ছৃঙ্খলতার চিত্রই আঁকতে বসেছেন, সেজন্য তাঁর চরিত্রগুলির কথা ও আচরণ অশ্লীল; রুচিবিরুদ্ধ ও অপাঙক্তেয় হওয়াই স্বাভাবিক। মাঝে মাঝে নিমচাঁদ ও অন্যান্য চরিত্র এমন সব উক্তি করেছে যেগুলির বেপরোয়া নগ্নতা ও দুঃসাহসিক নির্লজ্জতা দর্শক-চিত্তে অস্বস্তিজনক ভাব উদ্রেক করে। কিন্তু ওরূপ উক্তির জন্যই আবার চরিত্রগুলি স্বাভাবিক ও জীবন্ত হয়ে উঠেছে। কুমুদিনী ও সৌদামিনী যখন অন্তঃপুরে কথা বলে তখন মেয়েলি ঠাট্টারসিকতা ও ঘরোয়া কথাবার্তার মধ্য দিয়ে আনন্দ ও বিষাদে ভরা তৎকালীন নারীজীবনকে নাট্যকার ফুটিয়ে তুলেছেন। আবার কাঞ্চনকে ঘিরে নব্যবাবুদের

---

ourselves in one or the other by the turn of a thought a turn such as we make when we turn from speaking to listening. I know that when I set about writing a comedy the idea presents itself to me first of all as tragedy'.

মাতলামি ও নোংরা রঙ্গরসিকতার মধ্য দিয়ে অধঃপতিত সমাজের বিকৃতরূপই তিনি বাস্তবরসে সঞ্জীবিত ক'রে তুলেছেন। ওই পরিবেশে তাদের কথা ও রসিকতা নগ্ন কদর্যতার বিকৃত রসে সিক্ত। রামমাণিক্যের পূর্ববঙ্গীয় ভাষা ও বাগ্‌ভঙ্গি, ভোলাচাঁদের অদ্ভুত ইংরেজী মিশ্রিত অপভাষা, বারবিলাসিনীদের বেশ্যাপাড়ার ভাষা, দ্বারপালদের হিন্দী বোলী, সার্জেণ্টের হিন্দী ও ইংরেজী বাক্য মেশানো শাসনকঠোর ভাষা—এই ধরনের কত বিচিত্র শ্রেণীর ভাষা যে নাট্যকার এই নাটকে প্রয়োগ করেছেন তার ইয়ত্তা নেই। ভাষায় ব্যবহৃত শব্দ, বাগ্‌ধারা, বাগ্‌বিন্যাসরীতি, বাক্‌প্রতিমা প্রয়োগ, বিশেষ বিশেষ প্রসঙ্গ উল্লেখের মধ্য দিয়ে এক একটি চরিত্রের বিশিষ্টতা মূর্ত হ'য়ে ওঠে। দীনবন্ধুর ব্যবহৃত বাস্তবানুগ, যথাযথ ও জীবন্ত সংলাপ চরিত্রগুলিকে চির-উজ্জ্বল ও প্রাণবান করে রেখেছে।

সকল সমালোচকই মুক্তকণ্ঠে স্বীকার করেছেন যে, 'সধবার একাদশী'র শ্রেষ্ঠ সম্পদ হ'ল নিমচাঁদ চরিত্র। শেক্‌সপীয়রের ফলস্টাফের ন্যায় দীনবন্ধুর অবিস্মরণীয় চরিত্র হ'ল নিমচাঁদ। শেক্‌সপীয়রের প্রতিভার ন্যায় দীনবন্ধু-প্রতিভাও একটি অপরাধী চরিত্রকে দর্শক সমাজের কাছে চির-আকর্ষণীয় ও অশেষ প্রীতিপ্রদ ক'রে তুলেছে। সে মাতাল, নীতি-বিরোধী, কদাচারী ও অসামাজিক। কিন্তু সূক্ষ্মভাবে বিচার করলে দেখা যায় যে, একমাত্র মদ্যাসক্তি ছাড়া অন্য কোনো সামাজিক অন্যায় ও অপরাধে যেন তার আসক্তি নেই। সে নীতিবাদীদের ঘোর বিরোধী। কিন্তু যথার্থ কোনো দুর্নীতিতে তার প্রবণতা নেই। বেশ্যার সঙ্গে সে ঘোর ইয়ার্কি দেয়, কিন্তু সে বেশ্যাসক্ত নয়। সে অশ্লীল কথা বলে বটে, কিন্তু অশ্লীল ক্রিয়ায় তার কোনো আগ্রহ নেই। সে অপরাধীদের সঙ্গী বটে, কিন্তু যথার্থ অপরাধে তার কোনো সায় নেই। অটল যখন গোকুলের স্ত্রীকে বার ক'রে আনবার উদ্যোগ করছে তখন সে বলছে, 'গৃহস্থের মেয়ে বার করবের মতলব কর না বাবা, ইহকাল পরকাল দুই যাবে', অটলের ঘৃণ্য প্রস্তাব প্রত্যাখ্যান ক'রে সে বলেছে, 'একি ভদ্রলোকে পারে?' কিন্তু সত্যিকার অপরাধ সম্বন্ধে তার এই অনীহা সত্ত্বেও সে সকলের কাছেই শুধু অপমান ও লাঞ্ছনাই পেয়েছে। সে ভদ্রসমাজে ঘৃণিত, ইতর সমাজের নিন্দিত, স্বয়ং কাঞ্চন পর্যন্ত তাকে পছন্দ করে না। দারোয়ানদের হাতে সে লাঞ্ছিত হয়, পাহারাওয়ালা তাকে ধরে নিয়ে যায়, নির্দোষ হওয়া সত্ত্বেও রামধনের হাতে উত্তম-মধ্যম লাভ করে। প্রকৃত অপরাধী না হওয়া সত্ত্বেও সকলে তাকেই মূল অপরাধী মনে করে তার শাস্তি বিধান করেছে। কিন্তু তাঁর শাস্তিবিধানের মধ্যে নাট্যকার করুণরসের মৃদু স্পর্শ এনেছেন বটে, কিন্তু করুণরসের গভীরতার মধ্যে প্রবেশ করেন নি। কারণ তাহলে কমেডির আবহাওয়া নষ্ট হয়ে যেত। নিমচাঁদ যখন অপমান ও লাঞ্ছনা পেয়েছে, তখনও সে সম্পূর্ণ অবিচলিত। তার শ্লেষপরিহাসপ্রিয় প্রখর মননশীল সত্তা সকল অপমান ও লাঞ্ছনার উপরে প্রতিষ্ঠিত হয়ে আছে। সেজন্য অপরের ভালোমানুষী নীতি ও উপদেশ যেমন সে অবজ্ঞা করে, অপরের দেওয়া অপমান ও লাঞ্ছনাও ঠিক তেমনি অবজ্ঞা করে। এতে তার দুঃখ হয় না, বরং রসিকতার নোতুন উপাদান যেন সে খুঁজে পায়। দারোয়ান তাকে বাড়িতে ঢুকতে দেয় না আর সে তাব মুখচুম্বন করে। সার্জেণ্ট তার হাত বেঁধেছে আর সে বলছে, 'কড়ি দিয়ে কিনলেম, দড়ি দিয়ে বাঁধলেম, হাতে দিলেম মাকু, একবার ভ্যা কর তো বাপু। ব্যা ব্যা ব্যায়া, ব্যা ব্যা ব্যায়া, বাসর ঘরে নিয়ে চল বাবা।' রামধনের কিল খেতে খেতে সে রসিকতা করছে, 'Once Twice-Thrice out—আবার মারে—দূর ব্যাটাছেলে, তোর যে আউট হয়ে গেছে'। সকলকে নিয়ে এবং সব অবস্থাতেই নিমচাঁদের এই সে শ্লেষাত্মক রসিকতা—এর উদ্ভব হয়েছে তার প্রখর মননশীলতা, অসামান্য বৈদগ্ধ্য এবং জগৎ ও জীবন সম্পর্কে এক অবিচল নির্লিপ্ততা থেকে। বিদ্যা বুদ্ধি ও বিচারশক্তিতে সে তার চারপাশের লোকেদের অপেক্ষা অনেক অনেক উঁচুতে, কোনো কিছুতে তার কোনো লোভ নেই,

মদ ছাড়া অন্য কিছুর প্রতি তার কোনো দুর্বলতাও নেই। তাই সে মুক্ত মন ও স্বচ্ছ দৃষ্টি নিয়ে সকলকে দেখতে পারে। সম্মানিত লোকেদের কপটতা ও ভণ্ডামির প্রতি তার যেমন অশ্রদ্ধা, অজ্ঞ, মূর্খ ও অন্যায়কারী লোকেদের প্রতিও তার তেমনি ঘৃণা। সকলে তাকে গালাগালি করে। কিন্তু তার তীক্ষ্ণ মন্তব্য ও ক্ষুরধার ব্যঙ্গবিদ্রূপের কাছে সকলেই পরাজিত ও বিপর্যস্ত। অথচ যাদের নিয়ে সে ব্যঙ্গবিদ্রূপ করে সে তাদেরই একজন। সে সকলের সঙ্গে আবার সকল থেকে আলাদা, সে কাদা নিয়ে খেলা করে কিন্তু কাদার মধ্যে ডুবে যায় না। যে সব ইংরেজ কবি ও নাট্যকারের বচন সে আবৃত্তি করেছে সেগুলি যাদের কাছে বলেছে তাদের হয়তো বোধগম্য হয়নি, কিন্তু সেগুলির সঙ্গে তার চিন্তা ও অনুভূতি একাত্ম হয়ে আছে। সেগুলির বিশেষ বিশেষ স্থানে প্রয়োগবৈশিষ্ট্য বিশ্লেষণ করলে নিমচাঁদের সত্তাকে ভালোভাবে বোঝা যাবে। নিমচাঁদ চরিত্রের মধ্যে যদি শুধু কেবল অসাধারণ বিদ্যা ও বৈদগ্ধ্যের সমাবেশ হ'ত তা হলে চরিত্রটি এত গভীর ও আকর্ষণীয় হতে পারত না। তার অসাধারণ মননশীলতা ও নির্লিপ্ত স্বাতন্ত্র্য-বোধের গভীরে একটি হৃদয় আছে, তা আত্মবিলাপী, করুণ ও ক্রন্দনশীল। সেই হৃদয়টি অপরের কাছে ধরা পড়েনি, কিন্তু মাঝে মাঝে যখন সে একা হয়ে পড়েছে, তখনই সেই হৃদয়টি আত্মপ্রকাশ করেছে। তখন সেই সদা সপ্রতিভ, সরস বাক্‌পটু মাতালটি আর্তনাদ করে বলছে, 'রে নিমচাঁদ। তুমি একবার নয়ন নিমীলন করে ভাব দেখি, তুমি কি ছিলে কি হয়েছ। তুমি স্কুল হতে বেরুলে একটি দেবতা, এখন হয়েছ একটি ভূত, যতদূর অধঃপাতে যেতে হয় তা গিয়েছ।' নিমচাঁদ চরিত্রটি নাট্যকার সংশোধন করেন নি, করলে নাটকটি নীতিমূলক হ'ত বটে, কিন্তু শিল্পের দিক দিয়ে ক্ষুণ্ণ হয়ে যেত। নিমচাঁদ নিমচাঁদই রয়ে গেল। কিন্তু এই মাতাল, অধঃপতিত লোকটির জন্য আমাদের সবটুকু সহানুভূতি যেন আমরা উজাড় করে দিলাম।

॥ **লীলাবতী** ॥ দীনবন্ধু 'লীলাবতী' নাটকের উৎসর্গপত্রে লিখেছেন, 'অপরিমিত আয়াস সহকারে লীলাবতী নাটক প্রকটন করিয়াছি।' 'লীলাবতী' নাট্যকারের বৃহত্তম সামাজিক নাটক। ঘটনার জটিলতা ও চরিত্র-বৈচিত্র্যও এই নাটকে সবচেয়ে বেশি। গদ্য সংলাপের সঙ্গে পদ্য সংলাপের ব্যবহারও এতে অন্যান্য নাটক অপেক্ষা অধিক। এ-সবের মধ্যেই হয়তো নাট্যকারের 'অপরিমিত আয়াস' প্রকাশ পেয়েছে। কিন্তু এই 'অপরিমিত আয়াস' সত্ত্বেও নাটকটি উৎকৃষ্ট হতে পেরেছে কিনা তাই বিচার্য। বঙ্কিমচন্দ্র লিখেছেন, 'লীলাবতী বিশেষ যত্নের সহিত রচিত এবং দীনবন্ধুর অন্যান্য নাটকাপেক্ষা ইহাতে দোষ অল্প।' অন্যান্য নাটকের কি কি দোষ 'লীলাবতী'তে নেই তা' অবশ্য বঙ্কিমচন্দ্র ব্যাখ্যা করে বলেন নি। দোষ বলতে বঙ্কিমচন্দ্র যদি অশ্লীলতা বুঝে থাকেন তা' হলে এই নাটকে নদেরচাঁদ-হেমচাঁদের কথোপকথনে তা' যে বিলক্ষণ আছে তা' স্বীকার করতেই হবে। আর দোষ বলতে যদি নায়ক-নায়িকার চরিত্রচিত্রণ এবং আদি ও করুণ রস সৃষ্টিতে নাট্যকারের ব্যর্থতা বঙ্কিমচন্দ্র মনে করে থাকেন তা হলে কিন্তু বলতে হবে যে অন্য নাটক অপেক্ষা এই নাটকে দোষ বেশি। দীনবন্ধু ও বঙ্কিমচন্দ্র যাই বলুন না কেন, চরিত্রচিত্রণ ও রসসৃষ্টির দিক দিয়ে 'লীলাবতীতে' নাট্যকারের কৃতিত্ব অপেক্ষা ব্যর্থতার পরিচয়ই বেশি পাওয়া গেছে।

দীনবন্ধুর নাটকগুলির মধ্যে 'সধবার একাদশী' ও লীলাবতী' এই দুটি নাটকের মধ্যেই তৎকালীন শিক্ষিত নাগরিক সমাজের চিত্র অঙ্কিত হয়েছে। 'সধবার একাদশী'র মধ্যে সমাজের বিকৃতির দিক উদ্‌ঘাটিত হয়েছে, কিন্তু 'লীলাবতী'তে সমাজের সুস্থ ও উন্নত দিকই চিত্রিত হয়েছে। ললিতমোহন ও লীলাবতী তখনকার শিক্ষিত, উদার ও প্রগতিশীল যুবক-যুবতীর প্রতিনিধি। তারা সংস্কারমুক্ত, রুচিশীল ও ব্রাহ্মভাবাপন্ন। সংস্কারমুক্ত বলেই বোধহয় তারা অবাধ প্রেমে বিশ্বাসী, অন্তত নিজেদের প্রণয় ব্যাপারে তারা কোনো

দ্বিধা সংকোচের বালাই রাখে নি। সিদ্ধেশ্বর, রাজলক্ষ্মী ও শারদাসুন্দরীর মধ্যেও নাট্যকার নব্য ও প্রগতিশীল মনোভাবের অবতারণা করেছেন। সিদ্ধেশ্বর তো ব্রাহ্মসমাজের একজন স্তম্ভ বিশেষ। নাট্যকার এই চরিত্রগুলির নীতি, আদর্শ ও ক্রিয়াকলাপ সম্পূর্ণরূপে সমর্থন করেছেন। কিন্তু এই সমাজের পাশে নাট্যকার আর একটি সমাজের চিত্রও অংকন করেছেন, যে সমাজের মধ্যে গ্রাম্য মূঢ়তা, গোঁড়ামি, কুসংস্কার, নীচতা ও বিদ্বেষপরায়ণতা বাসা বেঁধে ছিল। হরবিলাস কৌলীন্যরক্ষায় অতিমাত্রায় জেদী, নদেরচাঁদ ও হেমচাঁদ গ্রাম্য নিষ্কর্মা, বখাটে ও নেশাখোর সমাজের প্রতিনিধি এবং ভোলানাথ চৌধুরী লম্পট জমিদার-শ্রেণীর দৃষ্টান্ত। আধুনিক ভাবাপন্ন মার্জিত ও উন্নতরুচি সমাজের পাশে সেকেলে অমার্জিত ও কুক্রিয়াসক্ত সমাজের কিছুটা বিলীয়মান রূপ বর্তমান ছিল। দীনবন্ধু এই গ্রাম্যভাবাপন্ন সমাজের গোঁড়ামি ও নীচতাকে নিন্দা করতেই চেয়েছেন। কিন্তু যেমন অন্যান্য স্থলে তেমনি এখানেও তিনি যাদের প্রশংসা করতে চেয়েছেন তারাই আড়ষ্ট ও কৃত্রিম হয়ে পড়েছে এবং যাদের নিন্দা করতে চেয়েছেন তারা সজীব ও আকর্ষণীয় হয়ে উঠেছে। ললিত ও লীলাবতী প্রশংসনীয় কিন্তু প্রাণহীন আর নদেরচাঁদ ও হেমচাঁদ নিন্দনীয় কিন্তু প্রাণবন্ত চরিত্র।

ললিতমোহন ও লীলাবতীর প্রণয় এই নাটকের মূল কাহিনীর প্রধান বিষয়। কৌলীন্য-রক্ষায় সচেষ্ট হয়ে হরবিলাস নদেরচাঁদের সঙ্গে লীলাবতীর বিবাহ দিতে আগ্রহী হওয়ার ফলে কাহিনীর মধ্যে জটিলতার সৃষ্টি হয়েছে। অবশেষে সকল বাধা অপসারণের পর ললিত ও লীলাবতীর বাঞ্ছিত মিলন ঘটেছে। সাময়িক বাধা ও সেই বাধা অপসারণের পর মিলনের মধ্যেই কমেডির রসসৃষ্টি। কমেডির সেই রসসৃষ্টির উদ্দেশ্য নিয়েই নাট্যকার ঘটনা সংস্থাপন করেছেন। কিন্তু তিনি নাটকের মধ্যে বিস্তার ও বৈচিত্র্য আনবার জন্য একাধিক উপকাহিনীর অবতারণা করেছেন। ভোলানাথ-হেমচাঁদ-নদেরচাঁদ-শারদাসুন্দরীকে নিয়ে তিনি একটি উপকাহিনী গড়ে তুলেছেন। এই উপকাহিনীর মধ্য দিয়ে অমার্জিত ও দুর্নীতিগ্রস্ত গ্রাম্য জীবনরস তিনি পরিবেষণ করেছেন এবং শারদাসুন্দরী ছাড়া অন্য চরিত্রগুলিকে মূল চরিত্রগুলির বিরোধী চরিত্ররূপে উপস্থাপন করে নাটকের মধ্যে কৌতূহল ও উৎকণ্ঠা জাগিয়ে তুলেছেন। সেজন্য এই উপকাহিনী নাট্যপ্রয়োজন সিদ্ধ করেছে। কিন্তু নাটকে হরবিলাসের নিরুদ্দিষ্ট পুত্র অরবিন্দকে অবলম্বন করে যে আর একটি উপকাহিনী রচনা করা হয়েছে তা নাটকের মধ্যে অনর্থক ও অপ্রয়োজনীয় জটিলতার সৃষ্টি করেছে। মূল কাহিনীর সঙ্গে এই উপকাহিনীর কোনো অনিবার্য যোগ নেই এবং এতে যে জটিল রহস্য উদ্‌ঘাটনের বৃত্তান্ত রয়েছে সে সম্পর্কে দর্শকের কোনো আগ্রহই জন্মে না। নাট্যকার এই উপকাহিনীটির মধ্যে অতিরিক্ত জটিলতা ও ঘনীভূত রহস্যজাল সৃষ্টি করে এবং ক্ষণে ক্ষণে পরিস্থিতির পরিবর্তন ঘটিয়ে নাট্যচমৎকারিত্ব আনবার চেষ্টা করেছেন। কিন্তু দূর অতীতে হরবিলাস ও ভোলানাথের জীবনে কি ঘটেছিল, কে আসল আর কেই বা নকল অরবিন্দ এবং বহুরূপী যোগজীবন কিভাবে একজন 'আউরাৎ'-এ রূপান্তরিত হয়ে গেল সে-সব যথেষ্ট চমকপ্রদ হলেও নাট্যকাহিনীর পক্ষে অকারণ ও অপ্রয়োজনীয় মনে হয়।

'লীলাবতী' মূলত প্রণয় রসাত্মক নাটক, কিন্তু করুণ রস অপেক্ষাও আদিরস সৃষ্টিতে নাট্যকারের ব্যর্থতা বেশি। নাট্যকার নব্যসমাজের চিত্র এঁকেছেন, কিন্তু নায়ক-নায়িকার প্রেমের চিত্র এঁকেছেন তিনি সংস্কৃত নাটকের নায়ক-নায়িকার আদর্শ অনুসারে। ললিত ও লীলাবতীর প্রচণ্ড প্রণয়ের যে সংকোচহীন প্রকাশ্যতা দেখা গেছে তা বাঙালী জীবনের পারিবারিক পরিবেশে নিতান্ত অস্বাভাবিক মনে হয়। বিশেষ ক'রে প্রণয়ব্যাকুলা লীলাবতী আত্মীয়স্বজন ও গুরুজনদের সম্মুখে বিরহিণী নারীর দশ দশা পর পর যেভাবে ব্যক্ত

